# সাদা ঠগী

## প্রথম প্রবাহ

### গুণ্ডার ক

একখানি সুদীর্ঘ মোটর-কার দুই পাশে দুইটি মিটমিটে আলো জ্বালাইয়া চলিতে চলিতে পথের ধারে হঠাৎ থামিয়া গেল। চারিজন আরোহী তাহার ভিতর হইতে তাড়াতাড়ি নামিয়া দলবদ্ধ হইয়া কিছু দূরে দাঁড়াইল; কেবল মোটর-চালক একাকী গাড়ীর ভিতর চালকের আসনে বসিয়া রহিল। এই লোকটির দেহ খর্ব্ব ও কৃশ, মুখ শুষ্ক, এবং সর্ব্বপ্রকার বাহুল্যবর্জ্জিত, মস্তকে সুদীর্ঘ শুভ্র কেশরাশি, সোনা-বাঁধা পিঁসনে-জোড়াটা তাহার বাঁকা নাকের ডগায় সংস্থাপিত। মাথায় চ্যাপ্টা টুপি, সেই প্রকার টুপি পাদরীদের মাথায় সাধারণতঃ দেখিতে পাওয়া যায়। বিশেষতঃ কাল রঙের একটা লম্বা [illegible] তাহার সর্ব্বাঙ্গ আবৃত থাকায় তাহাকে কতকটা পাদরীর মত দেখাইতেছিল।

মোটর-কারের আরোহী-চতুষ্টয় দেখিতে প্রায় একই রকম, মাথার চুলগুলি আঁচড়াইয়া উপরের দিকে ঠেলিয়া তোলা; চক্ষুতে সন্দিগ্ধ ভাব ও কঠোরতা পরিস্ফুট। একজনের বগলে ভাঁজ-করা একখানি চাদর, দুইজনের হাতে দুইতাল দড়ি। চতুর্থ ব্যক্তি কাচের কাক-বিশিষ্ট একটি শিশি এবং এক বাণ্ডিল তুলা লইয়া গাড়ী হইতে নামিয়াছিল।

পাদরীর মত চেহারার লোকটি গাড়ীতে বসিয়া হুকুম জারী করিবামাত্র

তাহার গাড়ীর আরোহী-চতুষ্টয় পরস্পরের সহিত বিচ্ছিন্ন হইয়া পথপ্রান্তবর্ত্তী বেড়ার আড়ালে আশ্রয় গ্রহণ করিল।

অতঃপর শকটচালক গাড়ী হইতে নামিয়া আসিল, সে আড়ষ্ট হাত দুই-খানি প্রসারিত করিয়া দুই একটা ঝাঁকুনী দিল, তাহার পর গাড়ীর দেরাজ খুলিয়া কয়েকটি যন্ত্র বাহির করিল এবং তাহা হাতে লইয়া গাড়ীর পা-দানে বসিয়া পড়িল। তাহার চেহারা দেখিলে মনে হইত লোকটি নিরীহ-প্রকৃতি, এবং তাহাকে সাংসারিক অনেক দুঃখ কষ্ট সহ্য করিতে হইয়াছে; সে যথাসাধ্য চেষ্টাতেও যেন সেই সকল কষ্টের প্রতিবিধান করিতে পারে নাই। কিন্তু তাহাকে দেখিয়া যতই গো-বেচারা মনে হউক, তাহার বুকের পকেটে দৃষ্টিপাত করিলে এরূপ একটি দ্রব্যের কিয়দংশ দৃষ্টিগোচর হইত—যাহা কোন পাদরীর পকেটে দেখিতে পাওয়া যায় না। সেই দ্রব্যটি—একটি অটোমেটিক পিস্তল, অত্যন্ত সাংঘাতিক অস্ত্র।

পরিষ্কার রাত্রি, আকাশ মেঘ-নির্ম্মুক্ত, চতুর্দ্দিক নিস্তব্ধ; কেবল বায়ু-তরঙ্গে একটি শব্দ ভাসিয়া আসিতেছিল, তাহা দূরাগত মোটর-গাড়ীর ইঞ্জিনের ঘস্-ঘস্ শব্দ। সেই শকটখানি দ্রুতবেগে সেই পথে অগ্রসর হইতেছিল। এই দ্বিতীয় শকটের আরোহী—একটি মাত্র তরুণী; সে স্বয়ং গাড়ীখানি এরূপ দক্ষতার সহিত চালাইয়া আসিতেছিল যে, অনেক পুরুষের নিকট সেরূপ আশা করা যায় না। এই ভাবে গাড়ী চালাইয়া সে অত্যন্ত আমোদ পাইতেছিল। অবাধ আনন্দ ও স্ফূর্ত্তি যেন তাহার চোখে মুখে প্রতিফলিত হইতেছিল।

এই যুবতীর নাম আইরিস্ মিটন। মোটর-গাড়ীর কারখানাতেই তাহার শৈশব অতিবাহিত হইয়াছিল, এবং শৈশবেই সে মোটর পরিচালনে অভ্যস্ত হইয়াছিল; কারণ যাঁহারা মোটর-কারের ব্যবসায়ে কমলার প্রসন্নতা লাভ করিয়াছেন, তাহার পিতা তাঁহাদের অন্যতম। তাহার পিতা মিঃ মিটন নিজের কারখানা হইতে যে সকল মোটর-গাড়ী নির্ম্মাণ করিয়াছিলেন তন্মধ্যে 'মিটন-স্পেসাল' নামক গাড়ী নানা গুণে দেশ-দেশান্তরে খ্যাতি লাভ

করিয়াছে; ইহা সর্ব্বশ্রেষ্ঠ 'কার'গুলির অন্যতম বলিয়া সমগ্র পৃথিবীতে সমাদৃত। এই 'মিটন-স্পেসাল' সর্ব্বপ্রথম কারখানার যে অংশ নির্ম্মিত হইয়াছিল, তাহারই সন্নিহিত একটি কক্ষে আইরিস্ মিটন ভূমিষ্ঠ হইয়াছিল।

প্রথম শৈশবে আইরিস সোজা হইয়া বসিতে শিখিয়াই তাহার পিতার ক্রোড়ে চাপিয়ে মোটর-কারে দেশের নানা স্থানে, এমন কি, অনেক দুর্গম পথে ঘণ্টার পর ঘণ্টা ধরিয়া ভ্রমণ করিত। অবশেষে ভাগ্যলক্ষ্মীর প্রসন্নতা লাভ করিয়া হেনরী মিটন যখন তাঁহার কারবার বহু পরিমাণে বাড়াইয়া ফেলিলেন, তখন মিটন-দুহিতার শকট-চালন কৌশলের খ্যাতি চতুর্দ্দিকে প্রচারিত হইল। মিটনের মোটরের কারবার উন্নতির সর্ব্বোচ্চ সোপানে প্রতিষ্ঠিত হইলে মিটন স্বয়ং সকল বিভাগের কাজ দেখিয়া উঠিতে পারিতেন না; তখন আইরিস্ কারবার-পরিচালনেও পিতাকে যথেষ্ট সাহায্য করিতে লাগিল। সে একাকী কারখানা ও অফিসের কার্য্য পরিদর্শন করিত, এবং অবসর পাইলেই তাহার পিতার নির্ম্মিত নূতন নূতন মোটর-কার লইয়া দেশের নানাস্থানে ঘুরিয়া বেড়াইত, এবং নবনির্ম্মিত গাড়ীগুলির কোন ত্রুটি আছে কি না পরীক্ষা করিত।

নূতন কোন গাড়ী লইয়া পরীক্ষা করিবার সময় আইরিস তাহা একাকী পরিচালিত করিত, সে কাহাকেও সঙ্গে লইত না; কারণ একাকী স্বাধীন ভাবে গাড়ী চালাইয়া সে যে আনন্দ লাভ করিত, কেহ তাহার সঙ্গে থাকিলে তত অধিক আমোদ পাইত না। 'মিটন মোটর লিমিটেডে'র সর্ব্বোৎকৃষ্ট গাড়ীগুলি আরাম বিরাম ও বিলাসিতার নিদর্শন বলিয়া সমাদৃত হইত। মানুষের প্রতিভা বিলাসিতার আদর্শকে যতদূর উন্নত করিতে পারে, মিঃ মিটন তাহার ত্রুটি করেন নাই, এবং এই জন্যই পৃথিবীর বিভিন্ন দেশের বিলাসী ধনকুবেরগণ বিপুল অর্থব্যয়ে সেই সকল গাড়ী ক্রয় করা অর্থের সদ্ব্যয় বলিয়া বিশ্বাস করিতেন, সেই সকল গাড়ীর মালিক হওয়া গৌরব ও শ্লাঘার বিষয় বলিয়া মনে করিতেন।

আইরিস নূতন গাড়ীতে দীর্ঘপথ ভ্রমণ করিয়া এবং নানা ভাবে তাহা

পরীক্ষা করিয়া কারখানায় ফিরিয়া আসিত। সে তাহার মন্তব্য পিতার গোচর করিত। সে কোনও গাড়ীর কোন খুঁত পাইত না।

আইরিস নবনির্ম্মিত 'মিটন-স্পেসাল' গাড়ী লইয়া সেই পথে আসিয়া, পথের ধারে একখানি মোটর-কারকে দাঁড়াইয়া থাকিতে দেখিল; গাড়ী-খানিকে দেখিয়া ইহার কারণ জানিবার জন্য তাহার আগ্রহ হওয়ায় সে ঝপ্‌ করিয়া গাড়ী থামাইয়া দিল। অচল গাড়ীখানি তখন তাহার গাড়ীর ঠিক দুই গজ মাত্র দূরে ছিল!

আইরিস পাদরীর মত চেহারার লোকটির মুখের দিকে তীক্ষ্ণ দৃষ্টিতে চাহিয়া বলিল, "কোন অসুবিধায় পড়িয়াছেন কি?"

মোটরচালক বলিল, "এ আমারই মোটর—হঠাৎ জবাব দিয়া বসিয়াছে, নড়িতে চাহিতেছে না।" ( it refuses to move. )

আইরিস বলিল, "মোটরচালক হইয়া আপনি ফস্‌ করিয়া একথা বলিলেন! উহার থামিবার কারণ কি?"

লোকটা হতাশ ভাবে যুবতীর হাস্যোজ্জ্বল মুখের দিকে চাহিল; তাহার মুখ দেখিয়া সেই অচল গাড়ীর মালিকের মনে হইল তাহা যেন বিদ্রূপের হাসি! তাহাকে পথিমধ্যে বিপন্ন দেখিয়া যুবতী হাসিতেছে! সে যুবতীর এই ব্যবহারে রাগ করিবে কি না ঠিক বুঝিতে পারিল না; কিন্তু একটা উত্তর দিতে হইবে ত? তাই সে যুবতীকে বলিল, "গাড়ী চলিতে চলিতে কিজন্য অচল হইল—তাহা বুঝিতে পারিতেছি না। আমি গাড়ী চালাই বটে, কিন্তু উহার ইঞ্জিনের কল-কব্জার সঙ্গে আমার পরিচয় নাই। যদি ইহার কোন অংশ বিগড়াইয়া থাকে, তবে সেই ত্রুটি সংশোধন করা আমার অসাধ্য। আমি শুধু চালাইতেই জানি ( I only know how to drive. )

আইরিস্‌ খিল-খিল করিয়া হাসিয়া বলিল, "আপনি শুধু চালাইতেই শিখিয়াছেন; গাড়ী চলিতে চলিতে অচল হইলে কিরূপে তাহাকে সচল করিতে হয় তাহা জানেন না! দুঃখের বিষয় বটে, কিন্তু দেখুন মহাশয়, আমি এখন বড় ব্যস্ত আছি। অবশ্য, পথে বিলম্ব হইলে কেহ যে সেজন্য চিন্তিত হইবে

তাহার সম্ভাবনা অল্প, কারণ ঐ রকম বিলম্ব করাই আমার অভ্যাস! আমি আমার গাড়ী হইতে নামিয়া গিয়া আপনার গাড়ীর কলকজাগুলি পরীক্ষা করিলে হয় ত উহার ত্রুটি আবিষ্কার করিতে পারিব; কিন্তু দোষ ত আপনারই, চলিতে চলিতে যে গাড়ী হঠাৎ অচল হয়—তাহা লইয়া পথে বাহির হওয়া আপনার উচিত হয় নাই। আপনি মিটন-কার ব্যবহার করিলে এরকম অসুবিধায় পড়িতেন না।"

মোটর-চালক অস্ফুটস্বরে বলিল, "আপনার উপদেশ আমার স্মরণ থাকিবে; ভবিষ্যতে ঐরূপই করিব।"—কিন্তু আইরিসের উপদেশ পালন করা সহজ নহে, সে যে মোটর চালাইতেছিল তাহা ক্রয় করা কিরূপ ব্যয়সাপেক্ষ তাহা স্মরণ হওয়ায় সে অবিশ্বাসের হাসি হাসিল; তাহার পর মোটর-চালকের সঙ্গে তাহার অচল গাড়ীর নিকট উপস্থিত হইল, এবং ইঞ্জিন খুলিয়া তাহার উপর ঝুঁকিয়া পড়িয়া ইঞ্জিনের কল কব্জাগুলি পরীক্ষা করিতে লাগিল। সেই সময় অদূরে হঠাৎ একটা শব্দ হইল। সেই শব্দে আইরিস বিপদের আশঙ্কায় মাথা তুলিয়া চারি দিকে চাহিয়া দেখিল।

সেই সময় একখণ্ড কৃষ্ণবর্ণ মেঘে আকাশের বহুদূর পর্য্যন্ত আচ্ছাদিত হইল। এজন্য নৈশ অন্ধকার গাঢ়তর প্রতীয়মান হইল। আইরিস চতুর্দ্দিকে দৃষ্টিপাত করিয়া গাড়ী দুইখানির আলোক ভিন্ন কোন দিকে আলোক-শিখা দেখিতে পাইল না। তাহার অদূরে সুদূরপ্রসারিত বেড়া অন্ধকারে ভূতের মত দাঁড়াইয়া ছিল। তাহার অন্য ধারে সুবিস্তীর্ণ আচট মাঠ। মাঠের পর মাঠ, কোন দিকে লোকালয় নাই! নিকটে অন্য কোন লোক নাই, কেবল তাহার পাশে পাদরীর মত চেহারার ঐ মোটরচালক দণ্ডায়মান! সে পুনঃপুনঃ চঞ্চল দৃষ্টিতে তাহার দিকে চাহিতেছিল। তাহার দৃষ্টিতে আতঙ্ক পরিব্যক্ত; কিন্তু নারী দেখিয়া তাহার ভীত হইবার কারণ কি? আইরিস্ লোকটার মনের ভাব বুঝিতে পারিল না।

আইরিস সোৎসুক দৃষ্টিতে নিজের শকটখানির দিকে চাহিয়া ভাবিল—এরূপ সময়ে এরূপ স্থানে তাহার গাড়ী হইতে নামিয়া আসা সঙ্গত হয় নাই।

এই সুযোগে যদি কোন দস্যু তাহার গাড়ী অধিকার করিয়া—না, কাজটা অত্যন্ত অসঙ্গত হইয়াছে।

মোটর-চালক কিছুকাল তাহার দিকে চাহিয়া থাকিয়া মাথার টুপি খুলিয়া উর্দ্ধে তুলিল। তাহার সুদীর্ঘ শুভ্র কেশরাশির দিকে চাহিয়া আইরিশের সন্দেহ হইল তাহার বিপদের আশঙ্কা মিথ্যা নহে। সে মুখ ফিরাইয়া অদূরবর্ত্তী বেড়ার দিকে চাহিয়া দেখিল—বেড়া ছাড়াইয়া তাহার কিছুদূরে যেন অন্ধকারাবৃত একটা ঝোপ দাঁড়াইয়া আছে! সে মোটরচালকের মুখের দিকে চাহিয়া যে হাসি দেখিতে পাইল—তাহা যেন নিষ্ঠুর আনন্দে পূর্ণ; তাহা পিশাচের কৌতুকহাস্য!

আইরিস্ সেই হাসি দেখিয়া হঠাৎ অত্যন্ত গম্ভীর হইল, এবং আত্মরক্ষার আশায় একটি লৌহদণ্ড তুলিয়া লইবার জন্য হাত বাড়াইয়া বলিল, "তোমার মতলবটা কি তাহা ঠিক—" কিন্তু সে তাহার মুখের কথা শেষ করিবার অবসর পাইল না। সে পশ্চাতে ফিরিয়া চাহিতেই দেখিল একটি দীর্ঘকায় মনুষ্য-মূর্ত্তি তাহার পশ্চাতে আসিয়া একখানি বস্ত্র চক্ষুনিমিষে তাহার মাথার উপর নিক্ষেপ করিল। আইরিস তৎক্ষণাৎ মাথা সরাইয়া লইল; কিন্তু এরূপ করিয়াও সে আত্মরক্ষা করিতে পারিল না। একটা গুণ্ডা বিদ্যুদ্বেগে তাহার পিঠের কাছে আসিয়া তাহার ঘাড় ধরিল, এবং তুলার একটা পুঁটুলি তাহার নাক ও মুখের উপর চাপিয়া ধরিল। সেই তুলার পুঁটুলিটা ক্লোরোফর্ম্মসিক্ত; সেই ক্লোরোফর্ম্মের তীব্র গন্ধ তাহার নাসারন্ধ্রে প্রবেশ করিল। তাহার চেতনা বিলুপ্ত হইবার উপক্রম হইতে সে বুঝিতে পারিল—কেহ তাহার পদ-দ্বয় চাপিয়া ধরিয়াছে। মুহূর্ত্তমধ্যে তাহার সমগ্র দেহ শূন্যে উত্তোলিত হইল। সংজ্ঞালোপের পূর্ব্বে সে ইহাও বুঝিতে পারিল যে, তাহাকে একখানি মোটর-গাড়ীর ভিতর নিক্ষেপ করা হইয়াছে! সেই গাড়ীর অভ্যন্তরভাগ এরূপ সঙ্কীর্ণ যে, তাহা যে তাহার 'মিটন' গাড়ী নহে অর্দ্ধচেতন অবস্থাতেও ইহা সে বুঝিতে পারিল।

'শীঘ্র সকলে উঠিয়া পড়'—মোটরচালক উৎসাহ ভরে তাহার সঙ্গীদের

এই আদেশ করিল। এবার তাহার কণ্ঠস্বর সতেজ, প্রভুত্বব্যঞ্জক। তাহার অনুচরেরা মুহূর্ত্তমধ্যে তাহার আদেশ পালন করিল; কিন্তু তৎপূর্ব্বে তাহারা আইরিসের সুন্দর সুদৃঢ় 'মিটন কারে'র পেট্রল-পাইপটি ভাঙ্গিয়া তাহার ইঞ্জিনের উপর প্রচুর স্পিরিট ছড়াইয়া রাখিল। তাহার পর এক ক্যানেস্তা পেট্রল দ্বারা গাড়ীখানি এভাবে সিক্ত করিল যে, অগ্নিস্পর্শ মাত্র তাহা জ্বলিয়া উঠিয়া অবিলম্বে বিধ্বস্ত হইতে পারে।

ঠগীদের দলের একজন আদেশ করিল, "বাকি কাজটা শীঘ্র শেষ কর, লারী!" এই আদেশও অবিলম্বে পালিত হইল। লারী সেই গাড়ীর ভিতর একটি বোমা রাখিয়া সতর্কভাবে তাহার পলিতায় আগুন ধরাইয়া দিল। অনন্তর যে গাড়ীতে তাহারা আইরিসকে ফেলিয়া রাখিয়াছিল, সকলে তাড়াতাড়ি তাহাতে উঠিয়া বসিল।

দলপতি বলিল, "ষ্টিভ, তুমি গাড়ী চালাও, আমার কাজ শেষ হইয়াছে।"

"হাঁ লারী, সব ঠিক"—বলিয়া একজন ঠগী মোটর চালাইতে আরম্ভ করিল। তাহারা দ্রুতবেগে চলিতে চলিতে পুনঃ পুনঃ পশ্চাতে ফিরিয়া চাহিতে লাগিল। বহুদূরে অগ্নিরাশির লোহিত-জিহ্বা দেখিয়া লারী মনের আনন্দে হাসিয়া উঠিল। সে বুঝিতে পারিল 'মিটন-স্পেশাল'খানি বেশ ভালই জ্বলিতেছে! মোটর গাড়ীর আদর্শরূপ, দুই হাজার পাউণ্ড মূল্যের সেই উৎকৃষ্ট শকট অগ্নিরাশিতে সমাচ্ছন্ন হইয়া প্রচণ্ডবেগে জ্বলিতে লাগিল।

*    *    *    *

লণ্ডনের বেকার ষ্ট্রীটের বহুদর্শী ডিটেক্‌টিভ মিঃ রবার্ট ব্লেক সেই রাত্রে তাঁহার সহকারী স্মিথকে সঙ্গে লইয়া 'ওয়াণ্ডারার্স' ক্লাবে আহার করিতে গিয়াছিলেন, আহারান্তে তিনি ক্লাবের দোতালা হইতে সিঁড়ি দিয়া নামিতে-ছিলেন; সেই সময় একটি যুবককে খালি মাথায় অত্যন্ত ব্যস্তভাবে তাঁহার পাশ দিয়া দ্রুত বেগে নামিতে দেখিয়া তিনি ফস করিয়া তাহার হাত

ধরিয়া ফেলিলেন, এবং বিস্মিত ভাবে বলিলেন, "এমট, এভাবে তুমি যাও কোথায় ?"

'ওয়াণ্ডারার্স ক্লাব' লণ্ডনের একটি বিখ্যাত ক্লাব, এই ক্লাবের সদস্যেরা সকলেই সম্ভ্রান্ত ব্যক্তি। এই ক্লাবের কোন যুবক সভ্য মুখ চুণ করিয়া উৎকণ্ঠিত চিত্তে খালি মাথায় তাড়াতাড়ি নীচে নামিয়া যাইতেছে—এ দৃশ্য অত্যন্ত বিরল; সুতরাং যুবক এমটের ভাবভঙ্গি দেখিয়া মিঃ ব্লেক কৌতূহল দমন করিতে পারিলেন না। এমটের ভাব দেখিয়া মিঃ ব্লেকের মনে হইল যেন কেহ পিস্তল লইয়া তাহাকে তাড়া করিয়াছে, এই জন্য এমট প্রাণভয়ে দ্রুতবেগে পলায়ন করিতেছে! জ্যাক এমট্ একটু মোটা মানুষ, ধীরে সুস্থে চলিতে পারিলে সে কখন দৌড়াইত না, এবং হাতের-মাথায় চেয়ার পাইলে আদৌ চলিতে চাহিত না। একটি ব্রাহ্মণের গরুর বাছুর এক গোয়ালার গরুর বাছুরকে বলিয়াছিল, "এস, দেখি কে দৌড়াইয়া আগে যাইতে পারি।" গোয়ালার বাছুর বলিয়াছিল, "এস, দেখি, শুইয়া শুইয়া কে কত লেজ নাড়িতে পারি।"—জ্যাক এমটের প্রকৃতি অনেকটা সেই গোয়ালার বাছুরের মত, সুতরাং তাহাকে সিঁড়ি দিয়া দৌড়াইতে দেখিয়া মিঃ ব্লেকের বিস্মিত হইবার কথা!

এমট্ মিঃ ব্লেকের হাত ছাড়াইবার চেষ্টা করিয়া বলিল,—আমাকে আটকাইবেন না মিঃ ব্লেক! এক মিনিট পূর্ব্বে স্যার হেনরী মিটন আমাকে টেলিফোনে ডাকিয়াছিলেন, তাঁহার দুইখানি নূতন গাড়ীর গতি পরীক্ষার জন্য তাহা পথে বাহির করা হইয়াছিল; কিন্তু সেই দুইখানি গাড়ীই আগুন লাগাইয়া পোড়াইয়া দেওয়া হইয়াছে। তাহাদের চালক দুইজনের মাথায় দাণ্ডা মারিয়া তাহাদিগকে অজ্ঞান করিয়া পথের ধারে ফেলিয়া রাখা হইয়াছে। আধঘণ্টা পূর্ব্বে আইরিসও একখানা নূতন গাড়ী লইয়া পথে বাহির হইয়াছে। নূতন মিটন-স্পেশালের কোন ত্রুটি আছে কি না তাহাই সে পরীক্ষা করিতে গিয়াছে। পূর্ব্বোক্ত গাড়ী-দুইখানি ঐ ভাবে নষ্ট হইবার সংবাদ পাইবামাত্র স্যার হেনরী আইরিসকে সতর্ক করিবার জন্য কারখানায় টেলিফোন

করিয়াছিলেন, কিন্তু আইরিস্ তাহার পূর্ব্বেই গাড়ী লইয়া বাহিরে গিয়াছে; এজন্য আইরিস্ তাহার পিতার নিষেধাজ্ঞা জানিতে পারে নাই। আমার বিশ্বাস ঠগীর দল মিটন-গাড়ীগুলি এই ভাবে নষ্ট করিবার চেষ্টা করিতেছে। কি ভয়ঙ্কর শয়তানী!—যদি আইরিসের জীবন বিপন্ন হইয়া থাকে.. তাহা হইলে, মিঃ ব্লেক—"

মিঃ ব্লেক বলিলেন, "কি যে বল তার ঠিক নাই!—আইরিস্ তেমন মেয়েই নয় যে, কাহারও ফাঁদে ধরা দিবে। আমি কি তাহাকে চিনি না? কিন্তু তুমি এখন করিতে চাও কি?"

এমট বলিল, "সে যে পথে গিয়াছে একখান ট্যাক্সি লইয়া সেই পথে যাইব। যদি তাহার কোন বিপদ ঘটিয়া থাকে তাহা হইলে আমি তাড়াতাড়ি গিয়া তাহাকে সাহায্য করিতে পারিব। যে পথ এস্কট হইতে রেডিং পর্য্যন্ত বিস্তৃত, সেই পথে সে বেড়াইতে ভাল বাসে।—আপনি আমাকে আর বাধা দিবেন না।"

মিঃ ব্লেক এমটের হাত ছাড়িয়া দিয়া বলিলেন, "না, আমি তোমাকে বাধা দিতেছি না। তুমি ইচ্ছা করিলে আমার গাড়ীতে যাইতে পার। আমার গাড়ী নীচে প্রতীক্ষা করিতেছে, তোমার আপত্তি না থাকিলে আমি তোমাকে লইয়া খানিক ঘুরিয়া আসিতে পারি। এই গুরু-ভোজনের পর রাত্রে খোলা মাঠের হাওয়া মন্দ লাগিবে না। তোমার পিতাকে আমি কিরূপ শ্রদ্ধা করি—তাহা বোধ হয় তুমি জান না। তুমি যে ব্যয়বহুল ট্যাক্সি ভাড়া করিয়া বুনো হাঁসের পিছনে ছুটিবার জন্য কতগুলা টাকা নষ্ট করিবে (wasting your money going wild goose-chases in expensive taxies.) তাহা আমি করিতে দিব না।"

স্মিথ মিঃ ব্লেকের সঙ্গেই ছিল; সে তাড়াতাড়ি পথে আসিয়া মিঃ ব্লেকের রোল্‌স-রয়েসের চালকের আসনে বসিল মিঃ ব্লেক এমট্‌কে সঙ্গে লইয়া গাড়ীতে উঠিয়া বসিলে স্মিথ তাঁহার ইঙ্গিতে গাড়ী চালাইতে লাগিল। ব্লেক এমট্‌কে অত্যন্ত বিমর্ষ দেখিয়া নানা কথায় তাহাকে প্রফুল্ল করিবার

চেষ্টা করিলেন। তাঁহার কথা শুনিয়া স্মিথ বুঝিতে পারিল মিঃ ব্লেক আইরিসের অমঙ্গলের আশঙ্কা করিলেও এমটকে যে সকল আশার কথা বলিতেছেন তাহা ছলনা মাত্র, কারণ এমট্ অত্যন্ত দমিয়া গিয়াছিল।

মিঃ ব্লেক স্মিথকে বলিলেন, "তাড়াতাড়ি রেডিংএর পথে চল স্মিথ!"—তাঁহার আদেশে স্মিথ পূর্ণবেগে গাড়ী চালাইতে লাগিল।

এমট সম্মুখে চাহিয়া বলিয়া উঠিল, "দূরে একটা আগুন জ্বলিতেছে না? ঠিক দেখিতে না পাইলেও আমার মনে হইতেছে উহা একখানা মোটর-গাড়ী। হাঁ গাড়ীখানাই জ্বলিতেছে বটে! মিঃ ব্লেক, আইরিস যদি ঐ ভাবে ফাঁদে পড়িয়া থাকে তাহা হইলে কি হইবে? আপনি বোধ হয় জানেন না—দুই সপ্তাহের মধ্যেই আমাদের বিবাহ হইবে স্থির হইয়া গিয়াছে।"

মিঃ ব্লেক বলিলেন, "তোমাদের বিবাহ হইবে—আর আমি তাহা জানিতে পারিব না? আমি যে বিবাহের নিমন্ত্রণ-পত্রও পাইয়াছি। হাঁ, তোমাদের বিবাহে আমাকে যোগদান করিতেই হইবে। তোমার সন্দেহের কোন কারণ নাই জ্যাক! আমি ঠিক সময়ে বিবাহ সভায় উপস্থিত হইব। বিবাহ-সভায় উপস্থিত হইতে আমি খুব ভালবাসি, কারণ—সে সময় বরগুলাকে বোকা বনিয়া যাইতে দেখিয়া আমি ভারি আমোদ পাই।"

মিঃ ব্লেক এমটকে ভুলাইবার জন্য এ সকল কথা বলিলেন বটে, কিন্তু পথের মোড় ঘুরিতেই তিনি অগ্নিকাণ্ডের যে দৃশ্য দেখিলেন—তাহা অত্যন্ত আতঙ্কজনক!—তিনি সত্যই একখানি মোটর-গাড়ীকে অগ্নিরাশিতে মণ্ডিত দেখিলেন। সেই অগ্নিময় গাড়ীখানির আশে পাশে তখন আরও অনেকগুলি গাড়ী দাঁড়াইয়া ছিল, এবং কোন কোন সাহসী ব্যক্তি সেই প্রজ্বলিত অগ্নিরাশি নির্ব্বাপিত করিবার চেষ্টা করিতেছিল। অগ্নিরাশির উজ্জ্বল আলোক অনেক দর্শকের মুখে প্রতিফলিত হইতেছিল। প্রচণ্ড উত্তাপ অনেকেরই অসহ্য বোধ হইতেছিল।

মিঃ ব্লেক অদূরবর্ত্তী বেড়ার ধারে একখানি হাসপাতালের গাড়ী দেখিয়া

অত্যন্ত ব্যাকুল হইলেন। তিনি তাঁহার গাড়ী হইতে নামিয়া উৎকণ্ঠিত চিত্তে ও ব্যগ্রভাবে পূর্ব্বোক্ত জ্বলন্ত গাড়ীর দিকে অগ্রসর হইতেই একজন পুলিশম্যান তাঁহাকে বাধা দিতে উদ্যত হইল, কিন্তু সে মিঃ ব্লেককে চিনিবামাত্র তাঁহাকে সসম্ভ্রম অভিবাদন করিয়া সরিয়া দাঁড়াইল।

মিঃ ব্লেক তাহাকে জিজ্ঞাসা করিলেন, "জ্বলন্ত গাড়ীতে গাড়ীর চালককে পাওয়া গিয়াছে কি ?"

পুলিশম্যান বলিল, "আমরা তাহা জানিতে পারি নাই, মিঃ ব্লেক ! আমরা ঐ গাড়ীর কাছে যাইতে পারি নাই ; তবে মনে হয় গাড়ীর ভিতর কেহ থাকিলে—"

মিঃ ব্লেক তাহাকে নীরব হইবার জন্য ইঙ্গিত করিলেন। সে এমটের হতাশ মুখের দিকে চাহিয়া মিঃ ব্লেকের মনের ভাব বুঝিতে পারিল ; সে তাহার মুখের কথা শেষ করিল না। আগুনের দিকে চাহিয়া এমটের লাল মুখ সাদা হইয়া গিয়াছিল ; তাহা দেখিয়া পুলিশম্যান তাহাকে জিজ্ঞাসা করিল, "এই গাড়ীর মালিক কি আপনার কোন আত্মীয় ?"

এমট বলিল, "আমার আত্মীয় ? হাঁ—না, ঐ গাড়ীখানি মিটন-গাড়ী।"

একজন দর্শক এমটের কথা শুনিয়া বলিল, "উহা সাধারণ মিটন-গাড়ী নহে, উহা 'মিটন-স্পেশাল' ; উহার কলকব্জা সমস্তই উন্নত প্রণালীতে নির্ম্মিত। ঐরূপ উৎকৃষ্ট গাড়ী সচরাচর দেখিতে পাওয়া যায় না। হাজার হাজার টাকা এই অল্প সময়ের মধ্যে ধোঁয়া হইয়া উড়িয়া গেল !"

এমট এ সকল কথায় কর্ণপাত না করিয়া ভীড় ঠেলিয়া জ্বলন্ত গাড়ীর নিকট উপস্থিত হইল। তাহার ব্যাকুলতা দেখিয়া সকলেই সরিয়া দাঁড়াইয়া তাহাকে অগ্রসর হইতে দিয়াছিল। তখনও গাড়ীর বিভিন্ন অংশ ধূ-ধূ করিয়া জ্বলিতেছিল। তাহার শুভ্র রজত-তরঙ্গবৎ পালিশের শোভা তখন বিলুপ্ত হইয়াছিল। আগুনের তেজ তখনও এরূপ দুঃসহ যে, তাহার নিকট কাহারও অগ্রসর হইবার উপায়ই ছিল না।

এমট বিহ্বল দৃষ্টিতে সেই গাড়ীর দিকে চাহিয়া রহিল। সে জানিত

গাড়ীখানি আইরিসের অহঙ্কারের বস্তু ছিল ; আইরিস এক দিন এমট্‌কে তাহাদের মোটরের কারখানায় লইয়া গিয়া সেই সর্ব্বাঙ্গসুন্দর গাড়ীখানির বিশেষত্ব তাহাকে বুঝাইয়া দিয়াছিল। স্যার হেনরী এক দিন প্রসঙ্গক্রমে বলিয়াছিলেন—এই গাড়ী তিনি তাহাদের বিবাহের সময় যৌতুক দিবেন। সেই মহামূল্য সাধের গাড়ীর এই পরিণাম ! এমটের হৃদয় ভেদ করিয়া একটা দীর্ঘনিশ্বাস নিঃসারিত হইল। তাহার পর সেই জ্বলন্ত গাড়ীর ভিতর আইরিসকে দেখিবার আশায় অগ্নিরাশির উপর লাফাইয়া পড়িতে উদ্যত হইল।

কিন্তু এমট আগুনের উপর লাফাইয়া পড়িবার পূর্ব্বেই স্মিথ দুই হাতে তাহার কোমর জড়াইয়া ধরিয়া তাহাকে টানিতে টানিতে কিছু দূরে লইয়া গেল।

এমট উভয় হস্ত প্রসারিত করিয়া সম্মুখে ঝুঁকিয়া পড়িয়া বলিল, "আমাকে ছাড়িয়া দাও, আইরিস গাড়ীর ভিতর আছে কি না দেখিব; ছাড়ো আমাকে।"

স্মিথ তাহার প্রলাপে কর্ণপাত না করিয়া তাহাকে ধস্তাধস্তি করিতে করিতে উভয়েই মাটীতে পড়িয়া গড়াইতে লাগিল ; কিন্তু এমট স্মিথের আলিঙ্গন-পাশ হইতে মুক্তিলাভ করিতে পারিল না।

মিঃ ব্লেক বুঝিয়াছিলেন, এমট স্মিথের হাত ছাড়াইয়া আগুনের ভিতর প্রবেশ করিতে পারিবে না ; এজন্য তিনি এমটের জন্য ব্যস্ত হইলেন না। মিঃ ব্লেকের পাশেই একজন দর্শক চর্ম্মনির্ম্মিত কোটে দেহ আচ্ছাদিত করিয়া দাঁড়াইয়া ছিল। মিঃ ব্লেক তাহার নিকট সেই কোটটি চাহিয়া লইলেন, এবং তাঁহার নিজের মোটর কারের যন্ত্রপাতির বাক্স হইতে একটা লম্বা লোহার শাঁড়াশী বাহির করিয়া লইয়া সেই অগ্নিরাশির নিকট লাফাইয়া পড়িলেন।

তাঁহার চোখে মুখে আগুনের হল্কা লাগায় তিনি সেই কোট দিয়া মুখ ঢাকিলেন, তাহার পর হাতের শাঁড়াশীর সাহায্যে জ্বলন্ত মোটর-কারের দরজা খুলিয়া গাড়ীর ভিতর মাথা বাড়াইবার চেষ্টা করিলেন।

গাড়ীর দরজা খুলিবামাত্র উর্দ্ধোত্থিত সুলোহিত অগ্নি-জিহ্বা মুক্ত দ্বার-পথে বাহির হইয়া যেন তাঁহাকে গ্রাস করিতে উদ্যত হইল! অগ্নির লেলিহান জিহ্বা মুহূর্ত্তে তাঁহাকে পরিবেষ্টিত করিল; তাহা দেখিয়া সমাগত দর্শকগণ হাহাকার করিয়া উঠিল। পুলিশম্যান মিঃ ব্লেকের সঙ্গে সঙ্গে সেই অগ্নিস্তূপের নিকট অগ্রসর হইয়াছিল। সে তাঁহার ঠিক পশ্চাতেই ছিল, তিনি অগ্নিরাশি দ্বারা বেষ্টিত হইয়াছেন দেখিয়া সে তাঁহাকে সবলে দূরে টানিয়া আনিয়া তাঁহার পরিচ্ছদের অগ্নিরাশি নির্ব্বাপিত করিল। এজন্য সে তাঁহাকে মাটীতে ফেলিয়া তাঁহার দেহে অঞ্জলী-অঞ্জলীপূর্ণ নিক্ষেপ করিয়াছিল।

অগ্নিস্ফুলিঙ্গগুলি দেহ হইতে অপসারিত হইলে মিঃ ব্লেক ধূলিশয্যা ত্যাগ করিয়া উঠিয়া দাঁড়াইলেন। কয়েক মিনিটের মধ্যেই সেই গাড়ীর অগ্নিরাশির তেজ মন্দীভূত হইল; তখন তিনি পুনর্ব্বার গাড়ীর দ্বারের নিকট অগ্রসর হইয়া গাড়ীর ভিতর দৃষ্টিপাত করিলেন। তাহার পর তিনি এমটের নিকট সরিয়া গিয়া বলিলেন, "গাড়ী ত খালি পড়িয়া আছে; উহার ভিতর কেহই নাই।"

এমট ব্যাকুল ভাবে তাঁহার মুখের দিকে চাহিয়া অস্ফুটস্বরে বলিল, "খালি গাড়ী! তাহা হইলে আইরিস কোথায়?"

মিঃ ব্লেক কি বলিবেন? তিনি মুহূর্ত্তকাল চিন্তা করিয়া বলিলেন, "আইরিস হয় ত বাড়ী ফিরিয়া গিয়াছে?"

এমট মাথা নাড়িয়া গভীর উদ্বেগ ভরে বলিল, "এ কি একটা কথা? সে গাড়ী ছাড়িয়া কোথাও যাইবার মেয়ে নয়।"

মিঃ ব্লেক জানিতেন তাহার একথা সত্য; কিন্তু তাঁহার আর কিছুই বলিবার ছিল না।"

# দ্বিতীয় প্রবাহ

## অনিষ্টে বিরত থাকিবার জন্য সেলামী

মোটর-কার নির্ম্মাণের ব্যবসায়ে কোটীপতি স্যার হেনরী মিটন তাঁহার ডেক্সের ধারে নতমস্তকে বসিয়া ছিলেন; কিন্তু তিনি কি ভাবিতেছিলেন তাহা তাঁহার ধারণা করিবার শক্তি ছিল না। তাঁহার মুখ গম্ভীর, প্রশস্ত ললাটে চিন্তার রেখা পরিস্ফুট, মন অত্যন্ত অপ্রসন্ন।

তাঁহার প্রাণাধিক দুহিতা আইরিস অদৃশ্য হইয়াছিল। সে তাঁহার কারখানায় নবনির্ম্মিত সর্ব্বোৎকৃষ্ট শকটখানি চালাইয়া তাহা পরীক্ষা করিবার জন্য পথে বাহির হইয়াছিল; পথিমধ্যে সেই শকটে আগুন লাগাইয়া তাহা ধ্বংশ করা হইয়াছে, আইরিসের সন্ধান নাই; সে সেই শকটের মধ্যে আবদ্ধ হইয়া পুড়িয়া মরিয়াছে কি না তাহা তিনি নিশ্চিতরূপে জানিতে পারেন নাই। আততায়ীরা তাহাকে হত্যা করিয়া তাহার মৃতদেহ দূরে নিক্ষেপ করিয়াছে কি না তাহাও তাঁহার অজ্ঞাত; স্যার হেনরী মিটন কমলার কৃপায় বিপুল সম্পত্তির অধিকারী; কিন্তু তাঁহার কন্যা আইরিসের জীবনের তুলনায় তিনি সেই সম্পত্তি তুচ্ছ মনে করিতেন।—সেই আইরিস আজ নিরুদ্দেশ!

ইহা ব্যতীত পূর্ব্ব হইতে অনেক অদ্ভুত কাণ্ড ঘটিতেছিল; স্যার হেনরী তাহারও কারণ বুঝিতে পারেন নাই। তাঁহার কারখানায় নবনির্ম্মিত আরও তিনখানি গাড়ী পথে বাহির হইলে সেগুলিও ঐ ভাবে জ্বালাইয়া দেওয়া হইয়াছিল। তাঁহার শকট-চালকগণের মধ্যে তিনজন সুদক্ষ কর্ম্মচারী নবনির্ম্মিত শকট লইয়া পথে বাহির হইয়াছিল; কিন্তু তাহাদিগকে প্রহারে অজ্ঞান করিয়া পথের ধারে নিক্ষেপ করা হইয়াছিল, এবং শকটগুলিতে

পেট্রল ঢালিয়া তাহা জ্বালাইয়া দিয়া তাঁহার বহু সহস্র মুদ্রার ক্ষতি করা হইয়াছিল।

দগ্ধীভূত শকটের চালকেরা জীবিত ছিল; যথেষ্ট শুশ্রূষায় হাসপাতালে তাহাদের চেতনা-সঞ্চার হইলে তাহারা বলিয়াছিল, পথিমধ্যে তাহারা একদল গুণ্ডাকর্ত্তৃক আক্রান্ত হইয়াছিল, মস্তকে কঠিন আঘাত পাওয়ায় তাহাদের চেতনা বিলুপ্ত হইয়াছিল; চেতনা লাভ করিয়া দেখিতে পায় তাহারা হাসপাতালে পড়িয়া আছে! অন্য কোন কথা তাহাদের স্মরণ ছিল না। তাহারা পরে জানিতে পারে যে, নবনির্ম্মিত গাড়ীগুলির গতি বেগ প্রভৃতি পরীক্ষার জন্য তাহারা তাহা লইয়া পথে বাহির হইয়াছিল; অগ্নি-সংযোগে সেগুলি এভাবে বিধ্বস্ত করা হইয়াছিল যে, লোহার আবরণ ব্যতীত তাহাদের সকল অংশই নষ্ট হইয়াছিল।

কিন্তু স্যার হেনরীকেই যে একা এইভাবে ক্ষতি সহ্য করিতে হইয়াছিল এরূপ নহে; তাঁহার ব্যবসায়ের আর দুইজন প্রতিযোগী বন্ধুকেও ( two friendly rivals ) এই ভাবে ক্ষতিগ্রস্ত হইতে হইয়াছিল। তাঁহাদের প্রত্যেকেরই এক একখানি নূতন মোটর-গাড়ী প্রথম যে দিন পথে বাহির হয়, সেই দিনই তাহা ঐ ভাবে অগ্নি-সংযোগে বিধ্বস্ত করা হইয়াছিল।

'স্যাণ্ডিম্যান ষ্ট্রেট' কোম্পানীর নির্ম্মিত একখানি নূতন মোটর-কার পথে বাহির হইয়া আর কারখানায় ফিরিতে পারে নাই, ডকিংএর নিকট তাহার দগ্ধাবশিষ্ট কাঠামো পড়িয়া ছিল। আর একখানি উৎকৃষ্ট 'ওয়াস্'-কার গিল্ডফোর্ডের সন্নিকটে বিধ্বস্ত অবস্থায় পাওয়া গিয়াছিল। উভয় কারই আগুন দিয়া জ্বালাইয়া দেওয়া হইয়াছিল। গাড়ীর নীচে এক একটা দগ্ধাবশিষ্ট বোমা পাওয়া গিয়াছিল। পরীক্ষা দ্বারা জানিতে পারা গিয়াছিল, সেই সকল বোমার ধ্বংস-শক্তি অসাধারণ।

স্যার হেনরীর সেদিন দাড়ি গোঁফ কামাইবারও ইচ্ছা হয় নাই; কোন কার্য্যেই তাঁহার উৎসাহ ছিল না। তাঁহার সার্টের কলার স্থানভ্রষ্ট, তাঁহার কটারঙের পাকা চুলগুলি পারিপাট্য-বিহীন। তিনি তাঁহার কন্যার সন্ধানে

সারারাত্রি চারি দিকে লোক পাঠাইয়া ছিলেন। রাত্রে তিনি মুহূর্ত্তের জন্য চক্ষু মুদিতে পারেন নাই।

সহসা টেলিফোনে তাঁহার সেক্রেটারীর কণ্ঠস্বর কর্ণগোচর হইল; সেক্রেটারী বলিলেন, "একজন ভদ্রলোক টেলিফোনে আপনাকে দুই একটি কথা বলিবার জন্য আগ্রহ প্রকাশ করিতেছেন—বলিতেছেন তিনি মিস্ মিটনের সংবাদ জানেন।—তিনি—"

স্যার হেনরী বাধা দিয়া বলিলেন, "তাহাকে 'লাইন' ছাড়িয়া দাও; তাহার কি বলিবার আছে বলুক, কেন সময় নষ্ট করিতেছ? তাহাকে বল আমি তাহার সঙ্গে আলাপ করিতে প্রস্তুত আছি।"

মুহূর্ত্ত পরে স্যার হেনরী বক্তার মৃদু কণ্ঠস্বর শুনিতে পাইলেন; কণ্ঠস্বর মৃদু হইলেও স্যার হেনরী বুঝিতে পারিলেন—বক্তা আমেরিকান, তাহার কথায় মার্কিনী-টান সুস্পষ্ট!

বক্তা বলিতে লাগিল, "আপনি স্যার হেনরী মিটন্! নমস্কার স্যার হেনরী! আমি লারী হক্ আপনার সঙ্গে কথা বলিতেছি। না, আপনার সঙ্গে আমার পরিচয় নাই, কিন্তু আশা করি শীঘ্রই আমাদের ঘনিষ্ঠতা হইবে, সুতরাং আপনার সঙ্গে অসঙ্কোচে আলাপ করিতে পারি। হাঁ, আপনার মেয়েটি এখন আমার অতিথিরূপে বেশ সুখেই আছে; সে এখনও ভাল আছে, কিন্তু যদি আপনি তাড়াতাড়ি আমাদের দাবী পূরণ না করেন তাহা হইলে সে যে বেশী দিন ভাল থাকিবে তাহার সম্ভাবনা অল্প।

"না, না, স্যার হেনরী, আপনি আমার কথায় বাধা দিবেন না; আমি দুই তিন মিনিটের মধ্যে সকল কথা শেষ করিতে পারিব। আমি হক্ কোম্পানীর প্রতিনিধি স্বরূপ আপনার সঙ্গে আলাপ করিতেছি। এই কোম্পানী আপনার বিষয়-কর্ম্মে হস্তক্ষেপণ করিবার সঙ্কল্প করিয়াছে। স্যার হেনরী, আপনি মোটরের কারবারে বিপুল অর্থ লাভ করিয়া টাকার পাহাড়ের উপর বসিয়া আছেন। আমরা স্বদেশ-নির্ব্বাসিত কয়েকটি নিরীহ ভদ্রসন্তান অনাহারে আছি, আর আপনি দুই হাতে টাকা কুড়াইয়া পকেট

পূর্ণ করিতেছেন—ইহা অত্যন্ত বিড়ম্বনাজনক বলিয়াই মনে হয়। গ্রেট বৃটেনে যাঁহারা মোটর-কারের ব্যবসায়ে প্রচুর লাভ করিতেছেন, আমাদের হক্ কোম্পানী তাঁহাদের সেই লাভের অংশ আদায় করিবার সঙ্কল্প করিয়াছে। গত রাত্রে আপনার তিনখানি মহামূল্য নূতন মোটর-কার নষ্ট হইয়াছে। আপনি জানিয়া রাখুন আমরাই তাহা নষ্ট করিয়াছি। হাঁ, এ সমস্ত আমাদেরই কীর্ত্তি। ( it was all our work, ) যদি আপনি আমাদের প্রস্তাব অগ্রাহ্য করেন, তাহা হইলে আপনার কারখানার আরও অনেক নূতন গাড়ী এই ভাবে নষ্ট হইবে; সুতরাং অল্প দিনের মধ্যেই আপনার এই কারবার অচল হইয়া উঠিবে। এ অবস্থায় আমাদের প্রস্তাবে সম্মত হওয়াই আপনার কর্ত্তব্য। আপনার লাভের অনুপাতে আমাদের দাবীর পরিমাণ বেশী নয়। কিন্তু কোন ওজর আপত্তি না করিয়া আমাদের দাবীর টাকা নিয়মিত ভাবে প্রদান করিতে হইবে। আমাদের লাভের উপর নির্দ্দিষ্ট হারে সরকারকে আয়কর দিতে হয়; আমরাও আপনাদের নিকট সেই রকম আয়কর আদায় করিব। আয়কর না দিলে সরকার আপনার গাড়ীগুলি ক্রোক ও নিলাম করিয়া ট্যাক্স আদায় করিবে; কিন্তু আমাদের পথ আরও সহজ। টাকা না দিলে আমরা আপনাদের অনেক গাড়ী নষ্ট করিব। সরকারের আদেশের বিরুদ্ধে আপীল চলে, কিন্তু আমাদের আতসবাজীর বিরুদ্ধে আপীল নাই।

"হাঁ, আমাদের দাবী তেমন অধিক নহে; আমরা আপনার নিকট মাসিক পাঁচশত পাউণ্ড সেলামী চাই। প্রতিমাসের প্রথম দিনেই সেই টাকা আপনি আমাদের প্রেরিত এজেণ্টের হস্তে অর্পণ করিবেন।

"স্যার হেনরী, আমার প্রস্তাব শুনিয়া ক্রোধে অধীর হইয়া গর্জ্জন করিবার পূর্ব্বে আমার সকল কথা ধীর ভাবে শ্রবণ করুন। যদি আপনি আমাদের দাবীর টাকা প্রদান না করেন, তাহা হইলে আপনার যে সকল গাড়ী দোষ গুণ পরীক্ষার জন্য কারখানা হইতে পথে বাহির করা হইবে তাহাদের প্রত্যেকখানি আমরা নষ্ট করিব। আমরা যে তাহা নষ্ট করিতে পারি—গতরাত্রে আপনি তাহার অকাট্য প্রমাণ পাইয়াছেন। আমরা মুখে যাহা বলি—কাজেও

তাহা করি, ইহা সপ্রমাণ করিবার জন্যই কাল রাত্রে ঐ কাজ করিয়াছিলাম। হাঁ, হাতেকলমে আপনাকে একটু শিক্ষা দেওয়ার প্রয়োজন হইয়াছিল। যাহাদিগকে লইয়া আমাদের কোম্পানী গঠিত হইয়াছে—তাহারা সকলেই সাহসী, পরাক্রান্ত জেদী লোক; বাছাই বাছাই লোক দ্বারা এই দল গঠিত। আমাদের দলে জনসংখ্যাও অল্প নহে। আমি আপনাকে স্পষ্ট ভাষায় জানাইতেছি—কাল রাত্রে আপনার দুইখানি মূল্যবান শকট যে ভাবে নষ্ট হইয়াছে আপনার প্রত্যেক শকট পথে বাহির হইলেই সেইভাবে ধ্বংস করা হইবে; তবে আপনি যদি আজ আমাদিগকে পাঁচশত পাউণ্ড প্রদান করেন, এবং ভবিষ্যতে প্রত্যেক মাসের প্রথম দিন পাঁচশত পাউণ্ড প্রদানের ব্যবস্থা করেন, তাহা হইলে ভবিষ্যতে আপনার কোন গাড়ী নষ্ট করা হইবে না—আমাদের কোম্পানীর সভ্যগণ এইরূপ সিদ্ধান্ত করিয়াছে।

"আমরা আপনার কন্যাকে আটক করিয়া রাখিয়াছি; আপনাকে আক্কেল দেওয়ার জন্যই (to put you wise) আমাদিগকে এই কার্য্য করিতে হইয়াছে; নতুবা আমরা কি আপনাকে কায়দায় পাইতাম? আপনাকে সকল কথা বুঝাইয়া দেওয়ার জন্য আজই আপনার নিকট আমাদের একজন এজেণ্ট পাঠাইতেছি। আমাদের দাবীর প্রথম কিস্তীর টাকা আপনি তাহারই হাতে দিবেন। আপনাকে একথাও জানাইয়া রাখিতেছি যে, যদি তাহার কোন অনিষ্ট হয়, এবং যদি আপনাদের বৃটিশ পুলিশ আমাদের এই আলাপের মর্ম্ম ঘুণাক্ষরেও জানিতে পারে, তাহা হইলে আপনি অবিলম্বে একটি শবাধার উপহার পাইবেন; তাহার ভিতর আপনি আপনার প্রাণাধিকা কন্যার মৃতদেহ দেখিতে পাইবেন। আমরা আপনার কন্যার জন্য একটি শবাধার প্রস্তুত রাখিয়াছি; প্রয়োজন বুঝিলে আমরা তাহা ব্যবহার করিব।"

বক্তা নীরব হইল; টেলিফোনের রিসিভার হইতে আর কোন কথা স্যার হেনরীর কর্ণগোচর হইল না। তিনি নিস্তব্ধ ভাবে টেলিফোনের দিকে চাহিয়া রহিলেন। তাঁহার চক্ষু দু'টি নিদারুণ উত্তেজনায় যেন অক্ষি-কোটর হইতে ঠেলিয়া বাহির হইবার (to leap out of their sockets) উপক্রম করিল।

তাঁহার চোখ মুখ লাল হইয়া উঠিল, এবং তিনি অধীরভাবে সম্মুখস্থ ডেস্কের দিকে হাত বাড়াইলেন।

তিনি বলিতে যাইতেছিলেন—"স্কট্‌ল্যাণ্ড ইয়ার্ডে টেলিফোন করিতে চাই!" কিন্তু তাঁহার মুখের কথা মুখেই থাকিল! তিনি হাত টানিয়া লইয়া হতাশ ভাবে চেয়ারে বসিয়া পড়িলেন।

তিনি ভাবিতে লাগিলেন, এই নর-পিশাচেরা আইরিসকে আটক করিয়া রাখিয়াছে; টেলিফোনে দস্যুটা তাঁহাকে যে সকল কথা বলিল তাহা মিথ্যা ভয়প্রদর্শন নহে; বক্তার উক্তিতে বিন্দুমাত্র জটিলতা ছিল না;—হুক কোম্পানী তাহাদের কথা কার্য্যে পরিণত করিবে, ইহা তিনি স্পষ্টই বুঝিতে পারিলেন। তাঁহার কতকগুলি মহার্ঘ্য মিটন-কারের ফটো সুদৃশ্য ফ্রেমে আবদ্ধ হইয়া সেই প্রাসাদোপম অফিস-কক্ষের শোভাবর্দ্ধন করিতেছিল। সেগুলি তাঁহার জীবন-ব্যাপী কঠোর পরিশ্রমের প্রতীক—তাঁহার কর্ম্মজীবনের সাফল্যের নিদর্শন। কিন্তু তাঁহার কন্যার জীবন ও গাড়ীগুলির অস্তিত্ব বিপন্ন; অথচ তিনি পুলিশের সাহায্য প্রার্থনা করিতে সাহস করিলেন না! কারণ তাহাতে সুফলের আশা নাই, তাহাতে তাঁহার সর্ব্বনাশ অপরিহার্য্য।

স্যার হেনরী কয়েক মিনিটের মধ্যে কর্ত্তব্য স্থির করিলেন এবং টেলিফোনে তাঁহার সেক্রেটারীকে প্যাডিংটনের একটি হোটেলের নম্বর দিয়া বলিলেন, "মিঃ করিগানকে আমার সঙ্গে দেখা করিতে বল; সে যেন শীঘ্র আ— অফিসে আসিয়া আমার কথা শুনিয়া যায়।"

তাঁহার সেক্রেটারী বলিল, "তাহাকে আপনার আদেশ জানাইতেছি; কিন্তু মিঃ রবার্ট ব্লেক ও মিঃ এমটু আপনার সঙ্গে দেখা করিতে আসিয়াছেন। আপনার আদেশ হইলে তাঁহাদিগকে আপনার নিকট পাঠাইতে পারি।"

স্যার হেনরী ভ্রূ কুঞ্চিত করিয়া বলিলেন, "কি বলিলে?"

সেক্রেটারী পুনর্ব্বার মিঃ ব্লেক ও এমটের উপস্থিতির সংবাদ স্যার হেনরীর গোচর করিল; কিন্তু সেই সময়ের মধ্যেই স্যার হেনরী তাঁহার কর্ত্তব্য স্থির করিলেন। তাঁহার মনে হইল যদি তিনি মিঃ ব্লেকের সঙ্গে দেখা করেন

এবং হক কোম্পানী সেই সংবাদ জানিতে পারে, তাহা হইলে তাহার ফল তাঁহার পক্ষে হিতকর হইবে না। এই দলের লোকগুলো তাঁহার অফিসের উপর দৃষ্টি রাখিয়াছিল এবং তাঁহার গতিবিধি লক্ষ্য করিতেছিল। মিঃ ব্লেক তাঁহার অফিস-কামরায় প্রবেশ করিলেই তাহারা সিদ্ধান্ত করিবে—তিনি মিঃ ব্লেককে তাহাদের বিরুদ্ধে নিয়োজিত করিয়াছেন এবং তাহাদিগকে গ্রেপ্তার করাইবার চেষ্টা করিতেছেন; ইহার ফল আইরিসের ও তাঁহার ব্যবসায়ের পক্ষে সাংঘাতিক হইবে।

স্যার হেনরী তাঁহার সেক্রেটারীকে বলিলেন, "মি ব্লেককে বল আমি আজ অসুস্থ, তাঁহার সহিত সাক্ষাৎ করিতে অসমর্থ হওয়ায় অত্যন্ত দুঃখিত হইলাম। তাঁহাকে কৌশলে জানাও—আমার বর্ত্তমান বিপদে তাঁহার সাহায্য গ্রহণ নিষ্প্রয়োজন মনে হইয়াছে। আর যদি কেহ মিস্ মিটনের সন্ধান জানিবার জন্য আগ্রহ প্রকাশ করে তাহা হইলে তাহাকে জানাইবে—সে লণ্ডনের বাহিরে কোন বন্ধুর গৃহে আতিথ্য গ্রহণ করিয়াছে। মোটর-কার সংক্রান্ত দুর্ঘটনায় সে মনে অত্যন্ত আঘাত পাইয়াছে; এই জন্য সে কোন বন্ধু বান্ধবের সহিত দেখা সাক্ষাৎ করিতে পারিবে না। কিছুকাল পরে আমি এমটের সহিত দেখা করিয়া তাহাকে গোপনে দুই চারিটি কথা বলিব।"

স্যার হেনরী হঠাৎ নীরব হইলেন; তাঁহার মনে হইল পুলিশ তাঁহার সঙ্গে দেখা করিতে আসিলে তাহাকেও ঐ ধরণের কথা বলিয়া তাড়াতাড়ি বিদায় করিতে হইবে। তিনি তাহাদিগকে যে মিথ্যা কথা বলিবেন তাহা যেন অসংলগ্ন বা বিশ্বাসের অযোগ্য না হয়। অতঃপর তিনি চেয়ারে বসিয়া করিগানের প্রতীক্ষা করিতে লাগিলেন।

মিঃ করিগান টেলিফোনে স্যার হেনরীর সেক্রেটারীর নিকট হইতে সংবাদ পাইবার প্রায় দুইঘণ্টা পরে তাঁহার সহিত সাক্ষাৎ করিবার জন্য তাঁহার অফিসে উপস্থিত হইল। সে যে খুব কাজের লোক, স্যার হেনরীর ন্যায় সম্ভ্রান্ত ব্যক্তির সঙ্গেও তাড়াতাড়ি তাহার দেখা করিতে আসিবার ফুরসৎ নাই—ইহা সপ্রমাণ করিবার জন্য সে ইচ্ছা করিয়াই এইরূপ বিলম্ব করিল।

সে স্যার হেনরীর বাহিরের অফিসে প্রবেশ করিয়া একজন কেরানী-যুবতীকে বলিল, “আমাকে সঙ্গে লইয়া তোমাদের মনিবের খাস-অফিসে রাখিয়া এস; বরং আমাকে সঙ্গে লইয়া না গিয়া তুমি তাঁহাকে আগেই বলিয়া এস করিগান তাঁহার সহিত সাক্ষাতের জন্য বাহিরের অফিসে অপেক্ষা করিতেছে।—আমি আসিয়াছি শুনিয়া তিনি আমার সঙ্গে অবিলম্বে দেখা করিবার জন্য আগ্রহ প্রকাশ করিবেন। তিনি কোন সঙ্কটে পড়িয়া আমার সঙ্গে পরামর্শ করিবার জন্য ব্যাকুল হইয়াছেন। গরজ তাঁহারই; সুতরাং তুমি এই সংবাদ লইয়া যাইলে তিনি তোমার উপর অসন্তুষ্ট হইবেন না।”

স্যার হেনরী সেই বিশালবপু মার্কিন দস্যুর আগমন-সংবাদ পাইয়া তৎক্ষণাৎ তাহাকে তাঁহার খাস-অফিসে প্রবেশ করিবার অনুমতি দিলেন। তিনি তাহাকে একখানি চেয়ার দেখাইয়া, তাহাতে বসিবার জন্য গম্ভীর ভাবে ইঙ্গিত করিলেন। তিনি শ্লিম্ করিগানকে কয়েক বৎসর পূর্ব্ব হইতেই জানিতেন। আমেরিকার সিকাগো নগর গুণ্ডামীর জন্য বিখ্যাত; সেই নগরে তাঁহাদের প্রথম পরিচয়। সেই সময় একটা গুণ্ডাদের দলপতি করিগানকে গুলী করিয়া হত্যা করিবার চেষ্টা করিয়াছিল; কারণ করিগান কার্য্যক্ষেত্রে তাহার প্রতিদ্বন্দ্বী ছিল। স্যার হেনরী তাঁহার হোটেলের জানালা হইতে সেই গুণ্ডা-দলপতির কার্য্য দেখিয়া করিগানকে সতর্ক করিবার জন্য চিৎকার করিয়াছিলেন; তাহা শুনিয়া, গুলী আসিয়া তাহার পিঠ ফুটা করিবার পূর্ব্বেই সে দূরে পলায়ন করিয়া প্রাণরক্ষা করিয়াছিল। এই ভাবে উপকৃত হওয়ায় করিগান স্যার হেনরীর নিকট কৃতজ্ঞ ছিল। সিকাগো সহরে দাঙ্গা করায় পুলিশের তাড়ায় সে সেখানে অতিষ্ঠ হইয়া গোপনে ইংল্যাণ্ডে পলায়ন করিয়াছিল; ইংল্যাণ্ডে স্যার হেনরীর ন্যায় বিখ্যাত ধনাঢ্য ব্যক্তি তাহার মুরুব্বি হইলে অনেক বিষয়ে সুবিধা হইতে পারে ভাবিয়া, সে ইংল্যাণ্ডে যাত্রা করিবার পূর্ব্বে স্যার হেনরীকে একখানি পত্র লিখিয়া তাঁহার সহায়তা প্রার্থনা করিয়াছিল। কিন্তু গুণ্ডার সহায়তা করিতে স্যার হেনরীর আগ্রহ ছিল না; এইজন্য তিনি তাহার পত্রের উত্তর দেওয়া সঙ্গত মনে করেন নাই। তিনি পরে

সংবাদ পাইয়াছিলেন করিগান লণ্ডনে আসিয়াছে ; এজন্য উপস্থিত সঙ্কটে তিনি তাহার সহায়তা প্রার্থনীয় মনে করিয়াছিলেন। তাঁহার আশা হইল কাঁটার সাহায্যে তিনি কাঁটা তুলিতে পারিবেন।

স্যার হেনরী কি বলিয়া কথা আরম্ভ করিবেন তাহা স্থির করিতে না পারিয়া বলিলেন, "তুমি ইংল্যাণ্ডে যাত্রা করিবার পূর্ব্বে আমাকে যে পত্র লিখিয়াছিলে তাহা আমি পাইয়াছিলাম বটে, কিন্তু তখন আমি এরূপ ঝঞ্চাটে ছিলাম যে, তোমার পত্রের উত্তর দেওয়ার অবসর হয় নাই ; শেষে যখন অবসর হইল—তখন জানিতে পারিলাম, তুমি লণ্ডনে আসিয়া জুটিয়াছ। কিন্তু তুমি বোধ হয় আমার সঙ্গে দেখা করিবার ফুরসৎ পাও নাই ?"

করিগান বলিল, "এ দেশে আসিয়া আমি এতই অসুস্থ হইয়াছিলাম যে, আমার নড়িবার শক্তি ছিল না ; কি করিয়া দেখা করিতে আসি ? তাহার উপর আমার প্রতি 'ব্রাদার' অলের কৃপার সীমা ছিল না ! আমার হিতের চেষ্টায় সে সীসার বড়ির (lead pill) ব্যবস্থা করিতে ক্রটি করে নাই ; সুতরাং চিকিৎসার ভয়ে আমাকে গা ঢাকা দিতে হইয়াছিল। যাহা হউক, আমার দুর্ভাগ্যের কথা লইয়া আলোচনা না করাই ভাল। আপনি ত এখন মোটরের কারবারের রাজা ; দুই হাতে টাকা কুড়াইতেছেন ! এত টাকা উপার্জ্জন করিতেছেন যে, কোথায় রাখিবেন তাহা স্থির করিতে পারিতেছেন না !—কিন্তু অজস্র টাকা উপার্জ্জন করিয়াও আপনার সে স্ফূর্ত্তি কোথায় ? আপনার মন দুশ্চিন্তায় পূর্ণ বলিয়া মনে হইতেছে। হঠাৎ কি আপনার কারবারের কোন ক্ষতি হইয়াছে ? অন্য কোন কারণে ত আপনার মত বৈষয়িক লোকের মন এ ভাবে দমিতে পারে না।"

স্যার হেনরী ঈষৎ হাসিয়া বলিলেন, "না, তোমার এই অনুমান সম্পূর্ণ সত্য নহে ; আমার দুশ্চিন্তার অন্য কারণ আছে। আমার মেয়েটিকে ঠগীর দল চুরি করিয়া লইয়া গিয়া কয়েদ করিয়াছে ; ইহার উপর তাহারা আমার এই কারবারটি নষ্ট করিবে বলিয়া ভয় দেখাইয়াছে ! কেবল আমার একার কারবার নহে, অন্যান্য মোটর-নির্ম্মাতাদের কারবারও তাহারা নষ্ট করিতে

উদ্যত হইয়াছে। ইংল্যাণ্ডে ঠগী-দস্যুদের দৌরাত্ম্য আরম্ভ হইয়াছে।—তুমি এখানে আসিবার অল্পকাল পূর্ব্বে আমার প্রতিদ্বন্দ্বী দুইজন মোটর-ব্যবসায়ী বন্ধু আমার সঙ্গে দেখা করিতে আসিয়াছিলেন। হক কোম্পানী নামক ঠগীদের একটা দল আছে। তাহারা আমাদের প্রত্যেকের নিকট মাসিক পাঁচ শত পাউণ্ড সেলামীর দাবী করিয়াছে এবং আমাকে জানাইয়াছে—যদি আমরা তাহাদের দাবী অগ্রাহ্য করি, তাহা হইলে তাহারা আমাদের প্রত্যেক নূতন মোটর-কার কারখানার বাহিরে যাইবামাত্র নষ্ট করিবে।"

করিগান বলিল, "এই কথা! আপনি উহাদের হুমকিতে ভুলিবেন না; আমি উহাদিগকে জব্দ করিয়া দিতে পারিব। দেশে থাকিতে এ রকম কাজ বিস্তর করিয়াছি; তবে কি না—আমাকে খুসী করা চাই; আমারও পেট আছে ত! এই জালার মত পেট ভরাইতে অনেক খোরাক চাই—হা হা!"

করিগান সিকাগোতে বাসকালে নানা উপলক্ষে কত অসাধ্যসাধন করিয়াছিল, তাহার কাহিনী স্যার হেনরীকে শুনাইতে লাগিল। স্যার হেনরী স্তব্ধভাবে বসিয়া তাহার কীর্ত্তি-কাহিনী শুনিতে লাগিলেন। তিনি বুঝিতে পারিলেন, অর্থ-লোভে সে সকল রকম বিপদের সম্মুখীন হইতে প্রস্তুত, এবং যে কার্য্যভার সে গ্রহণ করে, তাহাতে কদাচিৎ অকৃতকার্য্য হইয়া থাকে। (who would risk any thing for money, and who seldom failed.)

স্লিম্ করিগান অস্ফুট স্বরে বলিল, "লারী হক ঐ ঠগীদলের সর্দ্দারের নাম? আমি যে সেই হতভাগাকে চিনি। এখন কথা এই যে, আপনি কি সত্যই আমার সাহায্যপ্রার্থী?—এক-হাত দেখাইব না কি, স্যার হেনরী?"

স্যার হেনরী বলিলেন, "করিগান, আমি তোমার সহায়তা প্রার্থনা করি। তুমি বোধ হয় বুঝিতে পারিয়াছ—পুলিশের নিকট অভিযোগ করিতে আমার সাহস হইতেছে না। আমার বিশ্বাস, তুমি চেষ্টা করিলে এই ঠগীগুলাকে জব্দ করিতে পারিবে। আমার দুই প্রতিদ্বন্দ্বী মোটরওয়ালা ওয়েস্ ও স্যাণ্ডিম্যান আমার অনুরোধে আমাকে সকল কার্য্যের ভার দিয়াছে; সুতরাং আমি যাহা করিব—তাহাতে তাহাদের কোনও আপত্তি হইবে না।—তাহাদিগকে আমার

প্রস্তাবে রাজী করা সহজ হয় নাই; কারণ ঠগীরা তাহাদেরও গাড়ী নষ্ট করিয়াছে। কিন্তু আমি তাহাদিগকে জানাইলাম, সেই পিশাচেরা আমার মেয়েটিকে ধরিয়া লইয়া গিয়া গুম্ করিয়া রাখিয়াছে, এবং যদি আমি পুলিশের বা গোয়েন্দার সাহায্য গ্রহণ করি তাহা হইলে তাহারা তাহাকে হত্যা করিবার ভয় দেখাইয়াছে। সুতরাং পুলিশের সাহায্য প্রার্থনা করিলে আমার অনিষ্টই হইবে। এ অবস্থায় আমি অন্য উপায় অবলম্বন করিতে অনিচ্ছুক।—আমার সঙ্কট বুঝিতে পারিয়া তাহারা আমার উপর প্রতিকার-চেষ্টার ভার দিয়াছে।"

করিগান বলিল, "লারী আপনার মেয়েকে হত্যা করিবার ভয় দেখাইয়াছে? সে যাহা বলিয়াছে, কাজেও তাহা করিতে কুণ্ঠিত হইবে না। তাহার স্বভাব-চরিত্র আমার অজ্ঞাত নহে। কিন্তু এই অত্যাচার নিবারণের জন্য আপনাকে বিস্তর টাকা খরচ করিতে হইবে। রোগ যেমন কঠিন—তাহার ঔষধও সেইরূপ মূল্যবান হইবে ত?"

স্যার হেনরী করিগানের গোলাকার মাংসল মুখ ও গোল চক্ষু-দুইটির দিকে চাহিয়া দেখিলেন—লোভে তাহার চক্ষু প্রদীপ্ত হইয়া উঠিয়াছে। তিনি হঠাৎ কোন কথা বলিতে না পারিয়া ক্ষণকাল নীরব রহিলেন; তাহার পর কুণ্ঠিত ভাবে বলিলেন, "এই সঙ্কট দূর করিবার জন্য কি পরিমাণ অর্থ ব্যয় করিতে হইবে—তাহা তোমার মুখেই শুনিতে চাই।"

করিগান হঠাৎ অত্যন্ত গম্ভীর হইয়া বলিল, "দেখুন স্যার হেনরী, এই স্বাধীন দেশেও ঠগীর দল আপনার উপর জোর-জুলুম করিয়া বিস্তর টাকা আদায় করিবার চেষ্টা করিতেছে—ইহা অত্যন্ত আক্ষেপের বিষয়। কিন্তু এজন্য আক্ষেপ করিয়া ত কোন ফল নাই, ইহার প্রতিকার করিতেই হইবে; অথচ আইনের সাহায্য গ্রহণ করা আপনার অসাধ্য! সুতরাং কাঁটা দিয়াই আপনাকে কাঁটা তুলিতে হইবে। লারীর বিষ-দাঁত ভাঙ্গিবার জন্য আমার আগ্রহের অভাব নাই। তাহার দেহে একটা সীসার বড়ি ঢুকাইবার জন্য আমার হাত নিস্-পিস্ করিতেছে! (my fiinger's sure itching to plug a lead-plil into him)! কিন্তু তাহার দলে

বিস্তর বলবান ও সাহসী ঠগী-দস্যু আছে; তাহাদের সকলকে কায়দা করা আমার একার অসাধ্য। এজন্য উপযুক্ত লোকের সাহায্য গ্রহণ করিতে হইবে। অল্প টাকায় সেরূপ লোককে আমার প্রস্তাবে রাজী করা যাইবে না। তাহারা প্রচুর অর্থের দাবী করিবে। যদি আমাকে অঙ্গীকার করিতে হয় যে, ভবিষ্যতে নির্জ্জন পথে আর কোন মোটর-গাড়ীতে অগ্নিকাণ্ড হইবে না, আপনার স্বার্থ অক্ষুন্ন থাকিবে,—তাহা হইলে যে টাকা লাবীকে দেওয়ার কথা হইয়াছে, তাহা অপেক্ষা অনেক অধিক টাকা আপনাকে বাহির করিতে হইবে। হুঁ, আমি সোজা কথার মানুষ।"

স্যার হেনরী তাহার প্রস্তাবে অসম্মতি প্রকাশ করিতে সাহস করিলেন না; কিন্তু তাঁহার মনে হইল—করিগানের সহায়তা লাভের জন্য তাহাকে ডাকাইয়া তিনি অত্যন্ত বোকামী করিয়াছেন। সেই আমেরিকানটা তাঁহার অসহায় অবস্থা বুঝিতে পারিয়া উৎসাহ ভরে এরূপ বিকট মুখভঙ্গি করিল যে, তাহা তাঁহার অসহ্য মনে হইল। সার্থসিদ্ধির আশায় তাহার চক্ষু হইতে আনন্দ ফুটিয়া বাহির হইতে লাগিল! সেই স্ফূর্ত্তি গোপন করিতে না পারিয়া ধীরে ধীরে মাথা দোলাইয়া দুই একবার চুম্‌কুড়ি ছাড়িল! স্যার হেনরী তাহা অত্যন্ত বিরক্তিজনক মনে করিলেন। কিন্তু তখন আর তাঁহার ফিরিবার উপায় ছিল না; তিনি করিগানের নিকট সকল গুপ্ত কথাই প্রকাশ করিয়াছিলেন; ঠগীর কবলে আইরিসের জীবন কিরূপ বিপন্ন হইয়াছিল তাহা স্মরণ হওয়ায় করিগানের ধৃষ্টতা তাঁহাকে অগত্যা নীরবে সহ্য করিতে হইল।

স্যার হেনরী করিগানের প্রস্তাবের সমর্থনসূচক তাহার করমর্দ্দন করিয়া বলিলেন, "করিগান, আমি তোমার উপর সম্পূর্ণ নির্ভর করিয়া নিশ্চিন্ত থাকিলাম। আশা করি তোমার ভরসায় থাকিয়া আমাকে ধনে প্রাণে মারা যাইতে হইবে না।"

করিগান প্রফুল্ল চিত্তে উৎসাহ ভরে বলিল, "নিশ্চিন্ত থাকুন স্যার হেনরী! আমি মুখে যাহা বলি, কাজেও ঠিক তাহাই করি। আপনি কাজ পাইবেন না, অথচ টাকা খরচ করিবেন—এ কি সামান্য ঝকমারির কথা? বাজ

কর্ম্মের ব্যবস্থা করিবার জন্য আমি এখন বাহিরে যাইব; ইতিমধ্যে আপনি লারীর সঙ্গে কথাবার্ত্তা শেষ করিয়া ফেলিবেন। তাহার পর পুনর্ব্বার এক সময় এখানে দেখা করিতে আসিতে পারি। আপনি চন্দ্র সূর্য্য, আকাশের তারাগুলি পর্য্যন্ত তাহার হাতে তুলিয়া দিতে আপত্তি করিবেন না; সে যাহা চাহিবে তাহাই দিতে সম্মত হইবেন। অঙ্গীকার পালন করিতে না হইলে পৃথিবী-দানে প্রতিশ্রুত হইলেও ক্ষতিনাই। শঠের সঙ্গে শঠতা না করিলে দুর্গতির সীমা থাকে না। এই ঠগীর দলকে দমনের জন্য আপনি আমাকে সাহায্য করায় আমি আপনার নিকট আন্তরিক কৃতজ্ঞ রহিলাম!"

করিগান স্যার হেনরীর নিকট বিদায় লইয়া প্রস্থান করিল। স্যার হেনরী দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া হতাশ ভাবে চেয়ারে বসিয়া রহিলেন। তাঁহার মনে হইল তিনি নিরাপদ হইবার আশায় একটা অতি ভীষণ প্রকৃতি দুর্দ্দান্ত জানোয়ারকে শৃঙ্খলমুক্ত করিয়াছেন। (he had unleashed a dangerous animal) কিন্তু যদি তিনি সেই কক্ষে ও-ভাবে বসিয়া না থাকিয়া নিঃশব্দে করিগানের অনুসরণ করিতেন, তাহা হইলে তিনি তাহার গতিবিধি লক্ষ্য করিয়া অধিকতর ধাঁধায় পড়িতেন। (he would have been still more puzzled.)

করিগান স্যার হেনরীর অফিস হইতে পথে আসিয়া, উৎসাহ ভরে চারি দিকে চাহিয়া মনের আনন্দে শিষ দিতে লাগিল। তাহার স্থূল দেহ মাতালের দেহের মত টলিতে লাগিল। সে চলিতে চলিতে মাথা নাড়িয়া অস্ফুটস্বরে বলিল, "মন রে! কোন দিন যাহা স্বপ্নে আশা করিতে পার নাই, আজ হঠাৎ তোমার অদৃষ্টে তাহাই জুটিয়া গেল! পরমেশ্বর যখন কাহাকেও পাওয়াইয়া দেন, তখন টাকার রাশি ছাপ্পড় ফাড়িয়া তাহার কোলে পিঠে পড়ে, দুই হাতে কুড়াইয়া শেষ করা যায় না। আমারও আজ সেই অবস্থা। আহা, কি মজা!—হতভাগা লারী ঘোড়া ডিঙ্গাইয়া ঘাস খাইবার চমৎকার ফন্দী করিয়াছিল। কিন্তু সে উহাদের শত্রুরূপে

যাহা লাভ করিবার ফিকির করিয়াছে, আমি বন্ধু সাজিয়া তাহা অপেক্ষা বড় দাঁত মারিবার ব্যবস্থা করিয়া আসিলাম! এখন এই পাকা মাথাটা ঝাড়িয়া-ঝুড়িয়া সাফ্ করিতে হইবে। (the old brain want dusting.) এখন সেই দুষ্ট ঠগীর দলকে পথ হইতে হাঁকাইয়া দিয়া পথ পরিষ্কার করিতে হইবে। লড়াই না করিলে কৃতকার্য্য হইবার আশা নাই। এই সুযোগে যদি লাখপতি হইতে না পারি—তাহা হইলে বুড়ো বয়সে আমার দুর্গতির সীমা থাকিবে না।"

শ্লিম্ করিগান একটা সাধারণ উদ্যানে (public garden) প্রবেশ করিল। সেখানে একখানি বেঞ্চি দেখিয়া সে তাহার বিরাটবপু তাহার উপর সংস্থাপিত করিল। কয়েক মিনিটের মধ্যেই তাহার মাথা বুকের উপর ঝুঁকিয়া পড়িল, মুখবিবর ঈষৎ উন্মুক্ত হইল; চক্ষু দু'টি নিমিলিত। সেই প্রকাণ্ড মাংসপিণ্ডের ঐরূপ অবস্থা দেখিয়া অনেক বড় লোকের ছেলে মেয়ের ধাত্রীরা হাসিয়া ঢলিয়া পড়িতে লাগিল; কিন্তু করিগানের অবস্থা দেখিয়া তাহাকে নিদ্রিত মনে হইলেও তাহার মস্তিষ্ক সম্পূর্ণ সজাগ ছিল, এবং নানাপ্রকার ফন্দী ফিকির তাহার উর্ব্বর মস্তিষ্কে গজাইয়া উঠিতে-ছিল। তথাপি তাহার বিশাল দেহ তখন সম্পূর্ণ নিশ্চেষ্ট। স্যার হেনরী মিটনকে অবিলম্বে নিশ্চিন্ত করিতে না পারিলে তিনি অধীর হইয়া উঠিবেন এবং নিরুপায় হইয়া স্কটল্যাণ্ড ইয়ার্ডের সাহায্য লইতে বাধ্য হইবেন; তখন তাহার সকল আশাই আকাশ-কুসুমে পরিণত হইবে। সুতরাং অবিলম্বে তাহাকে কার্য্যক্ষেত্রে অবতরণ করিতে হইবে—ইহা সে বুঝিতে পারিল।

করিগান স্যার হেনরী মিটনের অফিস পরিত্যাগ করিবার অল্প কাল পরেই আর একজন লোক তাঁহার সঙ্গে দেখা করিতে আসিল। এই লোকটি করিগানের তুলনায় আকার প্রকারে সম্পূর্ণ বিভিন্ন। লোকটি খর্ব্বকায়, কৃশ; সঙ্কুচিত ও কুণ্ঠিত ভাব। সে স্যার হেনরীর সম্মুখস্থ চেয়ারের এক প্রান্তে বসিয়া তাহার চ্যাপ্টা কাল টুপিটা ঘুরাইতে লাগিল, তাহার

কণ্ঠস্বরে আমেরিকানদের উচ্চারণ-সুলভ টান না থাকিলেও তাহার ভাব ভঙ্গিতে আট্‌ল্যান্টিকের ও-পারের বিশেষত্বের পরিচয় পাওয়া যাইতেছিল।

স্যার হেনরী তাহার মুখের দিকে চাহিয়া মনের ভাব বুঝিবার চেষ্টা করিলেন; কিন্তু তিনি কোন কথা বলিবার পূর্ব্বেই আগন্তুক অস্ফুট স্বরে বলিল, "আপনাকে কয়েকটি বিষয় বুঝাইবার জন্য আমাকে আপনার সঙ্গে দেখা করিতে আসিতে হইয়াছে। বিষয়গুলি এরূপ জরুরী যে, তাহা অবিলম্বে আপনার গোচর না করিলে চলিতেছে না। স্যার হেনরী, এখন আপনাকে আমাদের অনুকূলে মধ্যস্থের কাজ করিতে হইবে।"

স্যার হেনরী তাহার কথা শুনিয়া সবিস্ময়ে বলিলেন, "কি! কি কাজ করিতে হইবে বলিলে?—তোমার মতলব কি?"—তিনি আবেগ ভরে চেয়ার হইতে লাফাইয়া উঠিয়া তৎক্ষণাৎ বসিয়া পড়িলেন। আগন্তুক অতঃপর প্রথমেই যে কথা বলিল—তাহা শুনিয়া তাঁহার বুকের ভিতর কাঁপিয়া উঠিল।

আগন্তুক বলিল, "আপনার কন্যার জীবনের আশঙ্কা আছে—যদি আপনি অবিলম্বে আমাদের দাবী পূরণ না করেন। আপনার কন্যাটি অসহ্য যন্ত্রণায় ছট্‌ফট্ করিতে করিতে প্রাণত্যাগ করিবে—ইহা কি আপনি প্রার্থনীয় মনে করেন স্যার হেনরী? আমরা মোটরনির্ম্মাতা কয়েকটি শাঁসালো কোম্পানীকে আমাদের পৃষ্ঠপোষক নির্ব্বাচিত করিয়াছি; তাহাদের নামের তালিকা আপনি পরে পাইবেন। আমাদের নবগঠিত প্রতিষ্ঠানটির ব্যয়-নির্ব্বাহের জন্য তাহাদের নিকট মাসিক চাঁদা সংগ্রহ করা প্রয়োজন। এই চাঁদা নিয়মিত ভাবে পাইলে আমরা কৃতজ্ঞতার নিদর্শনস্বরূপ সেই সকল কোম্পানীর গাড়ীগুলিকে নির্ব্বিঘ্নে পথ দিয়া যাতায়াত করিতে দিব; কোন গাড়ীর কোন অনিষ্ট হইবে না। কিন্তু যাহারা চাঁদা দিতে আপত্তি করিবে, বা টাকা বাকি ফেলিবে, তাহাদের গাড়ী পথে বাহির হইলেই তাহা জ্বালাইয়া দেওয়া হইবে। ঐ কোম্পানীগুলি তাহাদের চাঁদার টাকা আপনার নিকট জমা রাখিবে। আমি প্রতিমাসের প্রথম দিন আসিয়া আপনার নিকট হইতে সেই টাকা লইয়া যাইব। আপনার মনে হইতে পারে—আমি কোন্

সাহসে টাকা লইতে আপনার আফিসে আসিব? আপনি পুলিশ লেলাইয়া দিয়া অনায়াসে আমার হাতে হাতকড়ি দিতে পারিবেন; কিন্তু আমি জানি ঐ কাজটি আপনি পারিবেন না, আমার একগাছা কেশ স্পর্শ করিতেও আপনার সাহস হইবে না; কারণ যে মুহূর্ত্তে আপনি আমার সহিত কপট ব্যবহার করিবেন, আপনার ব্যবহারে দুরভিসন্ধির অস্তিত্ব সম্বন্ধে আমরা নিঃসন্দেহ হইবে, তাহার অল্পকাল পরেই আপনার কারখানায় কাঠের একটি শবাধার উপস্থিত হইবে, তাহা খালি নহে; তাহা মিস্ আইরিসের বাস-কক্ষে তাহার খাটের নীচে ডালা খুলিয়া রাখিয়া দেওয়া হইয়াছে। আইরিসের মৃতদেহ তাহার ভিতর পুরিয়া ডালাটি স্ক্রু দিয়া বন্ধ করিতে আপনার মোটর-গাড়ীর কারখানার মিস্ত্রীদের মত কোন পাকা মিস্ত্রীর প্রয়োজন হইবে না।"

স্যার হেনরী আগন্তুকের কথা শুনিয়া অতিকষ্টে মন সংযত করিলেন। কণ্ঠস্বরের চাঞ্চল্য দমন করিবার জন্য তাঁহাকে বিপুল চেষ্টা করিতে হইল। তাঁহার সম্মুখে যে নিষ্ঠুর, ইতর পশুটা বসিয়া ছিল—সে যেন লোহার শাঁড়াশী দিয়া তাঁহার কান ধরিয়া, যে দিকে ইচ্ছা সেই দিকে তাঁহার মাথাটি চালাইবার ব্যবস্থা করিয়াছিল। স্যার হেনরী তাঁহার কন্যার অনিষ্টের আশঙ্কায় পুলিশের নিকট কোন কথা প্রকাশ করিবেন না—সেই ধূর্ত্ত ঠগীর তাহা অজ্ঞাত ছিল না। ভারতীয় ঠগীরা পথিকদের অজ্ঞাতসারে তাহাদের গলায় ফাঁস বাধাইয়া তাহাদিগকে হত্যা করিত; কিন্তু এই শাদা টগীগুলার ফন্দি ফিকির বড় ভয়ানক! তাহাদের অত্যাচারের প্রণালী কিরূপ সর্ব্বাঙ্গসুন্দর, নিখুঁত, তাহা নির্দ্ধারণ করা পাঠকগণের অসাধ্য হইবে না। করিগানের অঙ্গীকারে নির্ভর করা ভিন্ন স্যার হেনরীর আর কোন উপায় ছিল না। কিন্তু করিগান তাহার প্রতিজ্ঞা পালন করিতে পারিবে কি না তাহার নিশ্চয়তা ছিল না; এজন্য তিনি যে পথ অবলম্বন করা সঙ্গত মনে করিলেন, সেই পথে অগ্রসর হইতে উদ্যত হইলেন।

তিনি সংযত স্বরে বলিলেন, "আমি সকল বিষয় বিবেচনা করিয়া দেখি-

য়াছি। আমার কন্যাকে সুস্থ দেহে ফিরিয়া পাইবার জন্য তোমাদের দাবীতেই আমি সম্মত। আমার কাছে পনের শত পাউণ্ডের একখান চেক আছে—উহা আমার নিজের নামের চেক। ( Personal cheque for fifteen hundred pounds. ) আমার নিজের পক্ষ হইতে পাঁচশত পাউণ্ড, 'স্যাণ্ডিম্যান যোটস্ লিমিটেডে'র মিঃ স্যাণ্ডিম্যানের পক্ষ হইতে পাঁচশত, ও 'বৃটিস সুপার-কারস্ লিমিটেডে'র মিঃ ওয়েসের পক্ষ হইতে পাঁচশত পাউণ্ড, যদি মোট এই পনের শ পাউণ্ডের চেক লইয়া তুমি আমার মেয়েকে ছাড়িয়া দিতে—"

স্যার হেনরীর কথা শেষ হইবার পূর্ব্বেই ঠগীটা মাথা নাড়িয়া বলিল, "না, না স্যার হেনরী! অত সহজে আপনার মেয়ের মুক্তিলাভের আশা নাই। পনের শ পাউণ্ডের জন্য আমরা এত ঝঞ্ঝাট সহ্য করি নাই। আমরা এই সুযোগে আমাদের দলের ব্যয়-নির্ব্বাহের জন্য একটা স্থায়ী আয় করিয়া লইতে চাই। এই টাকা আমরা প্রতিমাসেই আপনার নিকট আদায় করিব। আপনি পনের শ পাউণ্ড দিয়া আপনার মেয়েটিকে ফিরিয়া পাইলে কোন্ পথে যাইবেন—তাহা আমাদের বিলক্ষণ জানা আছে।"

স্যার হেন্‌রী বলিলেন, "কিন্তু আমি বুঝিতে পারিতেছি না—কেন—"

ঠগী-দস্যু বলিল, "আপনি শীঘ্রই তাহা বুঝিতে পারিবেন স্যার হেনরী! আমরা ছয় মাস আপনার মেয়েকে আটক করিয়া রাখিব; এই ছয় মাস আপনি প্রতিমাসে নিয়মিত ভাবে চাঁদার টাকা দিতে থাকিবেন। আপনার মেয়ের সুখ সচ্ছন্দের প্রতি লক্ষ্য রাখা হইবে; তাহার কোন অসুবিধা বা কষ্ট হইবে না। তাহাকে যে কক্ষে বাস করিতে দেওয়া হইয়াছে, কোন প্রাসাদের কক্ষের সহিত তাহার তুলনা করা যাইতে পারে। রাণীরাও সেরূপ কক্ষে বাস করিতে অসুবিধা বোধ করেন না। আপনার মেয়ের পক্ষে বিলাসিতা অপরিহার্য্য ইহা আমার জানা আছে, এবং তাহার ব্যবস্থা করা হইয়াছে। আপনি আমাদের মাসিক চাঁদা সংগ্রহ করিয়া রাখিবেন। ছয়মাস নিয়মিত ভাবে এই চাঁদা পাইবার পর আপনার মেয়েকে ফিরিয়া পাইবেন; কিন্তু যদি

আপনার বিশ্বাসঘাতকতার পরিচয় পাই, তাহা হইলে, স্ত্রীলোকের অনিষ্ট করিতে আমাদের ইচ্ছা না থাকিলেও আপনার মেয়েকে কঠোর যন্ত্রণা দিয়া হত্যা করিতে বাধ্য হইব। তাহার পর তাহার মৃতদেহ খণ্ড খণ্ড করিয়া আপনার নিকট প্রেরিত হইবে।”

লোকটা এরূপ দৃঢ়তার সহিত কথাগুলি বলিল যে, তাহার কোন কথা অবিশ্বাস করিতে তাঁহার প্রবৃত্তি হইল না। সে স্বার্থসিদ্ধির জন্য কোন দুষ্কর্ম্মেই কুণ্ঠিত হইবে না, তাহা তিনি বুঝিতে পারিলেন।

স্যার হেনরী বলিলেন, “তুমি বলিতে চাও তুমি আমার মেয়েকে আটক রাখিয়া আমার ও আমার বন্ধুদের নিকট হইতে জবরদস্তী করিয়া যে টাকা আদায় করিবে—তাহা আমাকেই সংগ্রহ করিয়া দিতে হইবে, কারণ আমারই গরজ সকল অপেক্ষা অধিক? কিন্তু এ অত্যন্ত অন্যায় জুলুম! আমার মেয়ে লণ্ডনে নাই, অথচ অনেকেই তাহার সন্ধান লইতে আসিবে;—আমি তাহাদের নিকট কি কৈফিয়ৎ দিব? দুই সপ্তাহের মধ্যে তাহার বিবাহ হইবে। বিবাহের দিন স্থির হইয়া গিয়াছে; কি করিয়া বিবাহ এখন বন্ধ থাকিবে?—এ অত্যাচার অসহ্য!”

ঠগী-সর্দ্দার লারী বলিল, “হ্যাঁ, অত্যাচার চিরদিনই অসহ্য, এবং প্রবল দুর্ব্বলের প্রতি চিরদিনই অত্যাচার করিয়া আসিতেছে। আপনারা এক একজন কারখানাওয়ালা যে আজ টাকার পাহাড়ে বসিয়া অহঙ্কারে ধরাকে সরা জ্ঞান করিতেছেন, টাকার গরমে মানুষকে মানুষ বলিয়া গ্রাহ্য করিতে চাহিতেছেন না, ইহা কতখানি অত্যাচারের ফল—তাহা আপনার স্মরণ হয় কি? দরিদ্র, অর্দ্ধভুক্ত, নিরুপায় শ্রমজীবিদের সমবেত চেষ্টার ফলে আজ আপনারা কোটীপতি; অথচ তাহাদের ন্যায্য অধিকারে বঞ্চিত রাখিয়াছেন। তাহারা অনাহারে থাকিয়া আপনাদের জন্য অর্থ অর্জ্জন করিতেছে। কখন কি তাহাদের প্রতি দয়া প্রদর্শন করিয়াছেন? এখন আমাদের অত্যাচার অসহ্য বলিয়া মুখ বাঁকাইলে চলিবে কেন?—আপনি আপনার কন্যার অন্তর্দ্ধানের জন্য বন্ধু বান্ধবের নিকট কি কৈফিয়ৎ দিবেন

তাহা আপনিই স্থির করিবেন; সে চিন্তায় আমার মাথা ঘামাইবার প্রয়োজন নাই। আপনি যত দিন পর্য্যন্ত আমাদের দাবী পূরণ করিবেন—তত দিন আপনার কোন অনিষ্ট হইবে না, এইমাত্র আপনাকে আশ্বাস দিতে পারি। সাবধান, আপনি আমাদের সঙ্গে কপটতা বা কোন রকম চালাকি করিবার চেষ্টা করিবেন না। যদি আমাদিগকে বিপন্ন করিবার চেষ্টা করেন, আমরা সহজেই আত্মরক্ষা করিতে পারিব; কিন্তু আপনার কারবার বিদ্ধস্ত করিব, আপনার কন্যাকে হত্যা করিব। আপনার ধারণা হইতে পারে আমি আপনাকে মিথ্যা ভয় প্রদর্শন করিতেছি; আপনার এই ভ্রান্ত ধারণা মুহূর্ত্তে দূর হইতে পারে। আপনি এই মুহূর্ত্তেই যে কোন দৈনিকের আফিসে ফোন করিলে জানিতে পারিবেন—আজ সকালে লণ্ডনের বিভিন্ন অংশে নয়খানি মোটর-গাড়ী অগ্নিকাণ্ডে নষ্ট হইয়াছে। আপনার আরও বিস্তর গাড়ী ঐভাবে নষ্ট হইবে; আপনি আমার শক্তির পরিচয় পাইবেন। যদি সেই শক্তিকে নিষ্ক্রিয় রাখিতে চাহেন তাহা হইলে আপনাকে মাসিক পাঁচ শত পাউণ্ড চাঁদা দিতে হইবে। ইহাতে অসম্মত হইলে আপনার কারবারের ও কন্যার আশা ত্যাগ করিতে হইবে। আপনি হয় ত মনে করিয়াছেন—আমাকে হঠাৎ আটক করিয়া পুলিশে দিলে আপনি নিরাপদ হইতে পারিবেন; কিন্তু আপনার এই আশা সফল হইবার সম্ভাবনা নাই—তাহা এই মুহূর্ত্তেই আপনাকে বুঝাইয়া দিব।"

ঠগী-সর্দ্দার লারী উটিয়া গিয়া হঠাৎ স্যার হেনরীর হাত ধরিল এবং তাঁহাকে একটা জানলার নিকট টানিয়া আনিল; তাহার পর বলিল, "এই অট্টালিকার নীচে পথের ধারে আপনি একদল লোক দেখিতে পাইতেছেন কি? উহারা মন দিয়া খবরের কাগজ পড়িতেছে, কিন্তু উহাদের সকলেই আমার দলের লোক। উহারা দল বাঁধিয়া আমার প্রত্যাগমনের প্রতীক্ষা করিতেছে। পথের ও-ধারে ঐ খালি বাড়ীর জানালার দিকে চাহিলে একজন লোক দেখিতে পাইবেন, উহার হাতে সাংঘাতিক পিস্তল আছে। যদি কোন পুলিশ-কর্ম্মচারী আপনার এই অট্টালিকার দিকে অগ্রসর হয়—

তাহা হইলে নীচের পথে এরূপ ভীষণ দাঙ্গা আরম্ভ হইবে যে, রক্তের স্রোত বহিবে। এই পথের বিভিন্ন অংশে তিনটি মেসিন-গান লুকাইয়া রাখিয়া আসিয়াছি; সুতরাং পুলিশ আপনার ইঙ্গিতে আমাকে গ্রেপ্তার করিলেও আমাকে থানায় লইয়া যাইবার পূর্ব্বে বহুজন-ক্ষয় অনিবার্য্য। আপনি অবিলম্বে আপনার কর্ত্তব্য স্থির করুন।"

স্যার হেনরী হতাশ ভাবে ঠগী-সর্দ্দার লারীর দাবী পূর্ণ করিতে সম্মত হইয়া তাহাকে বিদায় দান করিলেন; কিন্তু তাঁহার মনে হইল যেন তিনি কুড়ি মিনিট বাঘের খাঁচার ভিতর বসিয়া শোণিত-লোলুপ ক্রুদ্ধ ব্যাঘ্রের তর্জ্জন-গর্জ্জন শুনিলেন!

# তৃতীয় প্রবাহ

## প্রতিদ্বন্দ্বী ঠগীর দল

লণ্ডনের 'ভেল্‌ভেট-কার' নামক উৎকৃষ্ট মোটর-কারগুলি যে কারখানায় নির্ম্মিত হইয়া দেশ-দেশান্তরে বিক্রীত হয়, সেই কারখানা দুইজন অংশীদারের অর্থে পরিচালিত হইতেছে ; বলিয়া এই কোম্পানীর নাম 'হ্যামণ্ড এণ্ড জ্যাক্‌সন।'—এই কোম্পানীর 'সিনিয়র পার্টনার' মিঃ হ্যামণ্ড অপেক্ষাকৃত প্রফুল্ল চিত্তে শয়ন-কক্ষে প্রবেশ করিলেন। ঠগী-সর্দ্দার লারী হক যেদিন স্যার হেনরী মিটনের সহিত সাক্ষাৎ করিয়া তাঁহাকে আতঙ্ক-বিহ্বল ও চিন্তাকুল করিয়াছিল, এবং তাঁহাকে তাঁহার সঙ্কটের ভীষণতা বুঝাইয়া দিয়াছিল, আমরা এখানে তাহার দুই দিন পরের কথা বলিতেছি। লারী, স্যার হেনরীর সহিত বন্দোবস্ত করিয়া মিঃ হ্যামণ্ডকেও ভয় প্রদর্শন করিয়াছিলে। অবশেষে তিনিও নিরুপায় হইয়া সেই ভীষণপ্রকৃতি ঠগীর প্রস্তাবে সম্মতি দান করিয়াছিলেন। লারীর সহিত চুক্তি শেষ হওয়ায় তাঁহার কাঁধের উপর হইতে যেন একটা প্রকাণ্ড বোঝা নামিয়া গিয়াছিল। ( a great load had been lifted from his shoulders. )

বন্দোবস্ত হইয়াছিল—তিনি মাসিক পাঁচশত পাউণ্ড চাঁদা দিলে তাঁহাদের 'ভেল্‌ভেট কার'গুলি নির্ব্বিঘ্নে পথে পথে বিচরণ করিতে পারিবে ; তাঁহাদের কোন গাড়ী অগ্নিসংযোগে নষ্ট করা হইবে না, বা বোমা মারিয়া উড়াইয়া দেওয়া হইবে না। মিঃ হ্যামণ্ড বুঝিতে পারিয়াছিলেন মাসিক পাঁচশত পাউণ্ডের বিনিময়ে তিনি প্রকাণ্ড ক্ষতির আশঙ্কা হইতে পরিত্রাণ পাইলেন। এইজন্য তিনি সেই দিনই প্রথম কিস্তীর পাঁচশত পাউণ্ড প্রদান

করিয়াছিলেন। কিন্তু তিনি সহজে এই প্রস্তাবে সম্মত হন নাই; এই দুর্দ্দান্ত ঠগীর দল তাঁহাদের তিনখানি শকট বিধ্বস্ত করিয়া পনের শত পাউণ্ড ক্ষতি করিয়াছিল, আরও কত পনের শ পাউণ্ড এই ভাবে ক্ষতি হইত, তাহা অনুমান করা অসাধ্য; সুতরাং মাসিক পাঁচ শত পাউণ্ড চাঁদা দিয়া যদি এই প্রকার ক্ষতির আশঙ্কা নিবারিত হয়, তাহা হইলে সেই ক্ষতি তিনি প্রসন্ন মনে সহ্য করিবেন—সন্দেহ কি?

হ্যামণ্ড তাঁহার অংশীদার উইলিয়ম জ্যাকসনকে বলিলেন, "দেখ বিল, সকল দিক ভাবিয়া দেখিলে বুঝিতে পারিবে মাসিক পাঁচশত পাউণ্ড চাঁদা দিয়া আমরা তেমন ক্ষতিগ্রস্ত হই নাই, মূল্য হিসাবে ইহা সস্তাই হইয়াছে।" ( **It's cheap at the price.** )

জ্যাকসন বলিলেন, "আপনার কথা সত্য। আমরা পুলিশের সাহায্য গ্রহণ করিলে পুলিশ যদি যথাসাধ্য চেষ্টায় তাহাদিগকে দমন করিতে পারে তাহা হইলেও ন্যূনপক্ষে দুই মাসের মধ্যে ত আমরা নিশ্চিন্ত হইতে পারিব না; এই দুই তিন মাসের মধ্যে আমাদের যতগুলি নূতন 'কার' ও 'বাস' কারখানার বাহিরে যাইবে, সমস্তই বিধ্বস্ত হইবার আশঙ্কা আছে; তাহাতে কত টাকা ধোঁয়া হইয়া উড়িয়া যাইবে ভাবিয়া দেখুন! ইতিমধ্যে পুলিশ যাহা করিতে পারে করুক। আমরা ঐ চাঁদার টাকা বাজে খরচের হিসাবে ফেলিব।"

উভয় অংশীদার নিশ্চিন্ত মনে নিদ্রাসুখ উপভোগ করিতে লাগিলেন। পরদিন অতি প্রত্যূষে ছয় সিলিণ্ডারের চল্লিশ অশ্বশক্তিবিশিষ্ট একখানি নূতন 'ভেল্‌ভেট কার' তাঁহাদের গিল্ডফোর্ডের কারখানা হইতে বাহির হইয়া লণ্ডন অভিমুখে ধাবিত হইল। পার্কলেনের শিল্প-প্রদর্শনীতে প্রদর্শনের জন্যই তাহা লণ্ডনে প্রেরণের ব্যবস্থা করা হইয়াছিল।

শকটের সুদক্ষ ড্রাইভার চিবুক পর্য্যন্ত আচ্ছাদিত করিয়া সশঙ্কচিত্তে শকট পরিচালিত করিতেছিল। তাহার আতঙ্কের যথেষ্ট কারণ ছিল; তাহাদের চারিখানি নূতন 'ভেল্‌ভেট কার' কয়েক দিন পূর্ব্বে ধোঁয়া হইয়া উড়িয়া

গিয়াছিল। ( four velvets had gone up smoke. ) প্রত্যেক গাড়ীই এরূপ উৎকৃষ্ট ও মূল্যবান যে, সেগুলি যে-কোন নরপতি দ্বারা পরিচালিত হইবার যোগ্য। ইংল্যাণ্ডের প্রত্যেক মোটর-ব্যবসায়ী ক্ষতিগ্রস্ত হইতেছিল। বহুমূল্য গাড়ীগুলি পথিপ্রান্তে রং-মশালের মত দগ্ধ হইতেছিল! তাহাদের ড্রাইভারেরা মস্তকে ভীষণ আঘাত পাইয়া সেই সকল শকটের অদূরে অচেতন অবস্থায় পড়িয়া থাকিত। চেতনা-সঞ্চারের পর তাহারা দুর্ঘটনা সম্বন্ধে কোন কথা ঠিক স্মরণ করিয়া বলিতে পারিত না।

উক্ত 'স্মুথ ভেল্‌ভেট-কারের' ড্রাইভার প্রাণভয়ে লণ্ডনে যাইতে অসম্মত হওয়ায় কর্ত্তৃপক্ষ তাহাকে আশ্বস্ত করিবার জন্য বলিয়াছিলেন ভবিষ্যতে কোন গাড়ী নষ্ট না হয়, বিস্তর টাকা খরচ করিয়া তাহার ব্যবস্থা করা হইয়াছে। কিন্তু ড্রাইভার তাঁহাদের আশ্বাস-বাক্যে নির্ভর করিতে না পারিয়া বলিয়াছিল—এই ভার অন্য ড্রাইভারের হস্তে অর্পণ করিলে সে অনুগৃহীত হইবে ; তাহার শরীর ভাল নাই—ইত্যাদি। কিন্তু তাহার কোন আপত্তি গ্রাহ্য হয় নাই ; সুতরাং তাহাকে কর্ত্তৃপক্ষের আদেশ পালন করিতে হইয়াছিল।

সেদিন প্রভাতে গাঢ় কুজ্ঝটিকা-জালে চতুর্দ্দিক আচ্ছন্ন হইয়াছিল ; কুজ্ঝটিকাবরণ ভেদ করিয়া দূরের কোন বস্তু দৃষ্টিগোচর হইতেছিল না। ড্রাইভার চলিতে চলিতে এক একবার চমকিয়া উঠিতেছিল ; তাহার আশঙ্কা হইতেছিল সেই কুজ্ঝটিকারাশি ভেদ করিয়া হঠাৎ কেহ তাহার পথ রোধ করিয়া দাঁড়াইবে ও গাড়ী থামাইতে আদেশ করিবে।

ড্রাইভার আতঙ্কবিহ্বল চিত্তে কুজ্ঝটিকার অন্ধকার ভেদ করিয়া ইসারের পথে অগ্রসর হইল। নিজের দুর্ভাগ্যের কথা চিন্তা করিয়া সে অত্যন্ত বিচলিত হইয়াছিল। হঠাৎ সেই কুজ্ঝটিকা-স্তর ভেদ করিয়া একটা গম্ভীর নির্ঘোষ হইল, সেই শব্দে মোটর-চালক চমকিয়া উঠিল, কিন্তু সঙ্গে সঙ্গে তাহার শকটখানি পথ ছাড়িয়া অন্য ধারে ঘুরিয়া গেল! বন্দুকের গুলীতে গাড়ীর পশ্চাতে একটি 'টায়ার' বিদীর্ণ হইয়াছিল। ড্রাইভার অদ্ভুত দক্ষতার সহিত গাড়ী থামাইয়া-ফেলিলে, গাড়ী এক পাশে কাত হইয়া দাঁড়াইয়া রহিল! প্রথমে ড্রাইভারের

মনে হইল টায়ার ফাঁসিয়া গিয়াছে; কিন্তু সম্পূর্ণ নূতন টায়ার হঠাৎ ওভাবে ফাঁসিতে পারে না। ব্যাপার কি বুঝিতে না পারিয়া সে হতবুদ্ধি হইয়া বিস্ফারিত নেত্রে বিস্ফাটিত টায়ারের দিকে চাহিয়া রহিল; তাহা যে বন্দুকের গুলীতে বিদীর্ণ হইয়াছিল—এসন্দেহ তাহার মনে স্থান পাইল না।

টায়ার পরীক্ষার জন্য সে পথের নীচে আসিয়া দাঁড়াইয়াছিল। সহসা পথের পাশে মাঠের দিকে চাহিতেই ড্রাইভার ভীষণাকৃতি যমদূতের ন্যায় তিনজন লোককে কুয়াসা ভেদ করিয়া তাহার পশ্চাতে আসিয়া মুহূর্ত্তে তাহাকে ঘিরিয়া দাঁড়াইতে দেখিল। 'আর্ট-ষ্টুডিও'র 'সাবিত্রী ও যমের' ছবিতে যমের হাতে গদার মত একটা অস্ত্র দেখিয়াছি, এবং অনুমানে বুঝিয়াছি—চিত্রকরের উর্ব্বর মস্তিষ্কের উজ্জ্বল কল্পনাপ্রসূত, হীরা জহরৎখচিত যমদণ্ডটি আনারসের রূপান্তর; তাহার বোঁটাটি বার হাত কাঁকুড়ের তের হাত বীচির মত লম্বা? সেই যমদূতাকৃতি মানবত্রয়ের হস্তে ঐরূপ লোহার গদা বা মুদগর, ('মুগুর'ইতি২ ভাষা:) অথবা মাথায় ঠুকিবার জন্য সীসার ভাঁটা-বাঁধা লাঠী ছিল না, তাহার পরিবর্ত্তে এক একটি বন্দুক! বোধ হয় হালের যমদূতেরা পাশ্চাত্য শিক্ষায় সভ্য হইয়া, সেকালের অসভ্য অস্ত্র বর্জ্জন করিয়া বন্দুক, রাইফেল ধরিতেছে; কারণ যমরাজ একালে আর মহিষবাহন নহেন, তিনি নারদের ঢেঁকিটি কাড়িয়া লইয়া খ-পোতবিহারী হইয়াছেন, এবং নীলাকাশ হইতে যে দণ্ড প্রয়োগে হতভাগ্য মর্ত্তলোক-বাসীদের বৈতরণী-পারে প্রেরণ করিতেছেন—তাহার আকার 'খেটের মত লম্বা নহে, তাহা অশ্বডিম্ব বা কুষ্মাণ্ডবৎ।—বিশ্বকবি কত কাল পূর্ব্বে লিখিয়াছিলেন—

"কুষ্মাণ্ডের মনে মনে বড় অভিমান
বাঁশের মাচাটি তার পুষ্পক-বিমান!"

কিন্তু পুষ্পক-বিমান এখন এই অকালকুষ্মাণ্ডেরই সিংহাসন! সুতরাং ড্রাইভার সেই তিনটি যমদূতের হাতে তিনটি বন্দুক দেখিয়া এরূপ আনন্দাভূত হইল যে, সে দুই চক্ষু কপালে তুলিয়া কণ্ঠস্বর সপ্তমে চড়াইয়া তাহাদের অভিনন্দন-গীতি আরম্ভ করিল। তাহার সেই সঙ্গীতালাপ শুনিয়া জালার মত ভুঁড়িয়

মালিক একটি বিরাট দেহ, যমদূত প্রফুল্ল স্বরে বলিল, "ওহে বুড়ো ছোকরা ( **big boy** ) ঐ রকম রাসভ-সঙ্গীত বন্ধ কর। তোমার কোন ক্ষতি হয় এ ইচ্ছা আমার নাই। মুখ বুঁজিয়া সরিয়া দাঁড়াও, নতুবা তোমার মুখ বন্ধ করিতে বাধ্য হইব।"

ড্রাইভার থল্‌থলে চর্ব্বির ( **the mountain of flabby fat** ) সেই পাহাড়ের দিকে দৃষ্টিপাত করিয়া বলিল, "মিষ্টার, তুমি যে বড় লম্বা—"

সেই মাংসের জালাটা তাহার কথায় বাধা দিয়া বলিল, "এবং কত মোটা, তাহা দেখিতেই পাইতেছ। আমি তোমাকে বেশী কথা বলিব না, এবং যাহা বলিব তাহা সংক্ষেপেই বলিব—অতএব মুখ বুঁজিয়া শ্রবণ কর। আমি তোমাকে বাঁধিয়া অদূরে ফেলিয়া রাখিতে চাই ; তাহার পর তোমার গাড়ী ধুম্রলোকে যাত্রা করিলে পথিকেরা এখানে সেই অগ্নিকাণ্ড দেখিতে আসিয়া তোমাকে আবিষ্কার করিতে পারিবে। অতঃপর তোমার মনিবদের সঙ্গে যখন তোমার দেখা হইবে—তখন তাহাদের বলিবে, তাহাদের এই গাড়ী লইয়া করিগান বহ্ন্যুৎসব করিয়াছে। করিগান, নামটা ভুলিও না ; বলিবে—লারী হক মাসিক পাঁচশত পাউণ্ডে তোমাদের গাড়ীগুলি ছাড়িবার চুক্তি করিয়াছে ; কিন্তু করিগান অত ছোট-নজরের লোক নয়। এজন্য তাহাকে মাসিক আট শ পাউণ্ড সেলামী দিতে হইবে। হাতুড়ে ডাক্তারকে এক পাউণ্ড 'ফি' দিলেই চলে, কিন্তু বড় ডাক্তার চারি পাউণ্ড 'ফি' না পাইলে রোগীর প্রাণ রক্ষার চেষ্টা করে না ; এ সেই রকম।" আমি করিগান—যে কাজে হাত দিই, তাহা শেষ করি।"

ড্রাইভার হতাশ ভাবে চারি দিকে দৃষ্টিপাত করিল ; কিন্তু কুজ্ঝটিকারাশির গাঢ় স্তর ভেদ করিয়া কিছুই দেখিতে পাইল না ; কুজ্ঝটিকারাশির ভিতর দিয়া করিগানের বিরাট দেহ আরও বিশাল বলিয়া তাহার মনে হইল, সে ভাবিল তাহার হাতের পিস্তলটির মত বৃহৎ পিস্তল সে জীবনে কখনও দেখে নাই।

অন্য দুইজন গুণ্ডা গাড়ীখানি আক্রমণ করিয়া তাহার উপর পেট্রল ঢালিবার আয়োজন করিতেছিল। ড্রাইভার দেখিল তাহার পেট্রল দিয়াই

তাহার মহামূল্য শকটখানির ধ্বংসের আয়োজন হইতেছে! সে ক্রোধ সংবরণ করিতে না পারিয়া সবেগে করিগানের বিশাল দেহের উপর লাফাইয়া পড়িয়াই চক্ষুর নিমেষে তাহার মুখে সজোরে এক ঘুসি মারিল; করিগানের গালের মাংসপিণ্ডের উপর ঘুসিটা পড়িল, বটে, কিন্তু ড্রাইভারের মনে হইল সে তুলার বস্তায় উপর মুষ্টাঘাত করিল।

সশস্ত্র করিগান মুহূর্তের জন্য আশঙ্কা করে নাই যে, সেই আতঙ্কবিহ্বল নিরস্ত্র যুবক হঠাৎ তাহাকে ঐ ভাবে আক্রমণ করিতে সাহস করিবে। সেই সুদৃঢ় মুষ্টির আস্বাদন লাভ করিয়া করিগান দুই পা হটিয়া গেল। কিন্তু ড্রাইভার তখন মরিয়া হইয়া উঠিয়াছিল, সে করিগানকে উত্তেজিত স্বরে গালি দিতে দিতে সক্রোধে তাহার সম্মুখে গেল।

করিগানের সঙ্গীরা গাড়ী ছাড়িয়া করিগানের নিকট আসিল; তাহারা ড্রাইভারকে বাধা দেওয়ার চেষ্টা না করিয়া সমস্বরে হো হো করিয়া হাসিয়া উঠিল; মহা পরাক্রান্ত করিগানকে আক্রমণ! ড্রাইভারের পাগলামি দেখিয়া তাহারা অত্যন্ত আমোদ বোধ করিল।

করিগান ডান হাতখানা লোহার মুগুরের মত সবেগে সম্মুখে প্রসারিত করিল; সেই ধাক্কায় ড্রাইভার চিত হইয়া পড়িতে পড়িতে সামলাইয়া লইল, কিন্তু যথাসাধ্য চেষ্টাতেও সেই সুদৃঢ় হাত ঠেলিয়া করিগানের দেহের নিকট অগ্রসর হইতে পারিল না।

করিগান বলিল, "ওহে বুড়ো খোকা! তোমার ত ঘুসোঘুসি করিবার যানা অভ্যাস আছে! বাহবা, বেশ! ইঁট মারিয়াছ, এখন পাট্‌কেলটির রসাস্বাদন কর।"—এই কথা বলিয়াই সে বাম হস্তে পিস্তলটি উল্টাইয়া-ধরিয়া তাহার কুঁদা দিয়া ড্রাইভারের মস্তকে একটি মাত্র আঘাত করিল। সেই আঘাতে তাহার মস্তকটি চূর্ণ হইলে বিস্ময়ের কারণ থাকিত না।

* * * *

মিঃ রবার্ট ব্লেক তাঁহার বসিবার ঘরে বসিয়া স্যার হেনরী মিটনের বিচিত্র ব্যবহারের কথা চিন্তা করিতেছিলেন। মিঃ ব্লেকের সঙ্গে তিনি দেখা করিতেও

সম্মত হইলেন না! এরূপ অশিষ্ট ব্যবহারের কারণ কি?—যে সময় ব্লেকের সাহিত সাক্ষাৎ সকল দিক দিয়াই তাঁহার প্রার্থনীয়—সেই সময় তিনি ব্লেককে প্রত্যাখ্যান করিলেন! স্যার হেনরীর মস্তিষ্ক কি সহসা বিকৃত হইয়াছে?

হঠাৎ বারান্দায় পদশব্দ শুনিয়া ব্লেক বারান্দার দিকে দৃষ্টিপাত করিলেন; মুহূর্তপরে ইন্‌স্পেক্টর কুট্‌স সশব্দে সেই কক্ষে প্রবেশ করিলেন। তাঁহার মুখ অস্বাভাবিক গম্ভীর, ললাট কুঞ্চিত; তিনি যে চেয়ারখানি সম্মুখে পাইলেন তাহাতেই বসিয়া পড়িলেন। মিঃ ব্লেক তাঁহার সম্মুখে চুরুটের বাক্সটি রাখিলেও অন্যান্য দিনের মত তাঁহার মুখে হাসি ফুটিল না। তিনি একটি চুরুট তুলিয়া লইয়া গম্ভীর স্বরে বলিলেন, "গত সপ্তাহে রেডিংএর রাস্তায় যখন ঠগীর দল মিটন-কার জ্বালাইয়া দিয়াছিল, সেই সময় তুমি ঘটনা স্থলে উপস্থিত ছিলে; কিন্তু তুমি কাহার নিকট সেই অগ্নিকাণ্ডের সংবাদ পাইয়া সেখানে গিয়া জুটিয়াছিলে, এবং কি উদ্দেশ্যেই বা সেখানে গিয়াছিলে—তাহা এখনও জানিতে পারি নাই। যদি সে কথা প্রকাশ করিবার বাধা না থাকে—তাহা হইলে—"

মিঃ ব্লেক বলিলেন, "তাহা তোমাকে বলিতে আপত্তির কোন কারণ থাকিতে পারে না। যে ঠগীরা গাড়ীখানি নষ্ট করিয়াছিল, তাহাদিগকে ভয় দেখাইয়া কিছু আদায়ের আশায় সেখানে গিয়াছিলাম—এ সন্দেহ তোমার মনে স্থান পাইয়াছে—ইহা বিশ্বাস করি না। কিরূপ ঘটনাচক্রে সেই রাত্রি-কালে সেখানে উপস্থিত হইয়াছিলাম, এবং কি করিয়াছিলাম তাহা বোধ হয় যে কনষ্টেবলটা সেখানে উপস্থিত ছিল, তাহার কাছে শুনিতে পাইয়াছ। তথাপি সকল কথা বলিতেছি শোন।"

তিনি 'ওয়াণ্ডারাস ক্লাব' হইতে কি কারণে এমট্‌কে সঙ্গে লইয়া ঘটনাস্থলে উপস্থিত হইয়াছিলেন তাহা ইন্‌স্পেক্টর কুট্‌সকে বলিলেন। তিনি এমটের সঙ্গে স্যার হেনরী মিটনের গৃহে উপস্থিত হইয়া তাঁহার সহিত সাক্ষাতের চেষ্টা করিলে তাঁহার সেক্রেটারী কিরূপ অশিষ্ট ভাবে তাঁহার অনুরোধ প্রত্যাখ্যান করিয়া তাঁহাকে বিদায় করিয়াছিল, তাহাও তিনি কুট্‌সের নিকট

প্রকাশ করিলেন। স্যার হেনরী যেরূপ ওজর করিয়া তাঁহাকে তাড়াতাড়ি বিদায় করিয়াছিলেন, সেই ওজর যে সম্পূর্ণ মিথ্যা, এবিষয়েও তাঁহার সন্দেহ ছিল না। তাঁহার মনে হইল এই অগ্নিকাণ্ডের তদন্তের সহায়তা লাভের আশায় ইন্‌স্পেক্টর কুট্‌স তাঁহার সহিত সাক্ষাৎ করিতে আসিয়াছেন। মিঃ ব্লেকের আগ্রহ ও কৌতুহল এরূপ বর্দ্ধিত হইয়াছিল যে, তিনি কুট্‌সের প্রার্থনা পূর্ণ করিতে প্রস্তুত ছিলেন।

মিঃ ব্লেকের কথা শুনিয়া ইন্‌সপেক্টর কুট্‌স সংযত স্বরে বলিলেন, দেখ ব্লেক, স্যার হেনরী মিটন মস্ত লোক, কেউ-কেটা নহেন। তথাপি তিনি প্রয়োজন হইলে মিথ্যা কথা বলেন না, স্বার্থহানির আশঙ্কা থাকিলেও সত্য কথা বলেন, ইহা তিনি পবিত্র ধর্মগ্রন্থ চুম্বন করিয়া বলিলেও, আমরা পুলিশের লোক—তাহা বিশ্বাস করিব না; সুতরাং তাঁহার কন্যার সন্ধান লইলে তিনি বলিলেন বটে—তাঁহার কন্যা গাড়ীর অগ্নিকাণ্ডের পর আতঙ্কে বিহ্বল হইয়া হাঁপাইতে হাঁপাইতে বাড়ী আসিয়া মুসড়িয়া পড়িলে, তাহাকে বিশ্রাম দানের জন্য এবং কেহ জেরা করিয়া তাহাকে বিরক্ত করিতে না পারে—এই উদ্দেশ্যে লণ্ডনের বাহিরে পল্লীঅঞ্চলে তাহাকে কোন বন্ধু-গৃহে পাঠাইয়াছেন; তাঁহার এই কথা সত্য বলিয়া সাধারণের ধারণা হইলেও আমি তাহা বিশ্বাসের যোগ্য বলিয়া মনে করিতে পারি নাই। এরূপ ক্ষেত্রে মিথ্যা বলিয়া তাঁহার লাভ কি ইহা কেহ বুঝিতে পারিবে না, আমিও তাহা বুঝাইতে পারিব না; কিন্তু তথাপি আমি ধাঁধায় পড়িয়াছি—ইহা স্বীকার না করিয়া পারিতেছি না ব্লেক!" yet—well, I'm frankly puzzled Blake!)

কুট্‌স চুরুট ধরাইয়া লইয়া দুই একটা দম দিলেন; সেরূপ উৎকট দমে গাঁজার কলকেও ফাটিয়া যায়। কিন্তু চুরুটের ফাটিবার ভয় নাই। তিনি চুরুটের কুণ্ডলীকৃত ধূমের দিকে চাহিয়া হঠাৎ ব্লেককে জিজ্ঞাসা করিলেন, "এমটের সংবাদ কি ব্লেক!" এ সকল বিষয় সম্বন্ধে তাহার মত জানিতে পারিয়াছ কি? শুনিয়াছি আগামী সপ্তাহে তাহাদের বিবাহের দিন ধার্য্য হইয়াছে; এ কথা কি সত্য?"

মিঃ ব্লেক বলিলেন, "এমট্‌ লণ্ডনের বাহিরে চলিয়া গিয়াছে। সে স্যার হেনরীর সঙ্গে দেখা করিয়া হঠাৎ লণ্ডন ত্যাগ করিয়াছে। আমার বিশ্বাস, সে আমার সঙ্গে দেখা হইবার ভয়ে পাশ কাটাইয়া চলিতেছে। কি যে একটা লুকোচুরি-ব্যাপার চলিতেছে তাহা আমিও ঠিক বুঝিতে পারিতেছি না কুট্‌স! মোটরগাড়ী ধ্বংসের সংক্রামকতা ক্রমশঃ বাড়িয়া উঠিতেছে, না অগ্নিকাণ্ডের সংখ্যা কমিয়া আসিতেছে?—এ সকল যে কি ব্যাপার কিছু বুঝিতে পারিয়াছ?"

ইন্‌স্পেক্টর কুট্‌স বলিলেন, "কোথায় কমিতেছে? আমরা ত কমৃতি-টমৃতি বুঝিতে পারিতেছি না। আজ সকালে একখান নূতন 'স্মুথ ভেল্‌ভেট কার, লণ্ডনে আসিতেছিল; ইসারের নিকট তাহা পোড়াইয়া নষ্ট করা হইয়াছে। মোটর-চালককে সেই গাড়ীর অদূরে অচেতন অবস্থায় পাওয়া গিয়াছে। মোটর-চালক বলবান যুবক। সে বলিল, করিগান নামক একটা লোক তাহাকে আক্রমণ করিয়া তাহার মাথায় পিস্তলের কুঁদার আঘাত করিয়াছিল। সেই লোকটা ভয়ঙ্কর মোটা, জালার মত তাহার পেট! সে সেই মোটর-চালককে বলিয়াছিল তাহার নাম করিগান; লারী হক পাঁচ শ পাউণ্ডে খুসী হইতে পারে, কিন্তু করিগান আট শ পাউণ্ড সেলামী না লইয়া ছাড়িবে না।—এ সকল কথার অর্থ বুঝিতে পারিয়াছ কি? লারী হক যাহাদের গাড়ী ছাড়িয়া দিবে, করিগান কি বেশী টাকার দাবী করিয়া সেই সকল গাড়ী মারিবে?"

মিঃ ব্লেক কোন কথা বলিলেন না; তখন ইন্‌স্পেক্টর কুট্‌স নিজেই বকিয়া যাইতে লাগিলেন। তিনি বলিলেন মোটর-কার নির্ম্মাতাদের পক্ষ হইতে তাহাদের একদল প্রতিনিধি পুলিশের এ্যাসিষ্ট্যাণ্ট কমিশনরের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে জানাইয়াছে—তাহাদের নবনির্মিত গাড়ীগুলি পথে বাহির হইলেই একটা ঠগী দস্যু সদলে তাহা আক্রমণ করিয়া নষ্ট করিতেছে। সেই লোকটা বলে তাহার নাম লরী হক। সে প্রত্যেক মোটর-গাড়ীর কারখানার মালিকের নিকট মাসিক পাঁচশত পাউণ্ড দাবী করিয়া বলিয়াছে, সে যাহাদের নিকট প্রতিমাসে নিয়মিত ভাবে এই টাকা পাইবে,

কেবল তাহাদেরই মোটর-গাড়ী অবাধে পথে চলিতে দিবে; সেই সকল কোম্পানীর গাড়ীগুলি তাহারা নষ্ট করিবে না।

ইন্‌স্পেক্টর কুট্‌স বলিতে লাগিলেন, "যে দিন প্রভাতে তাহারা এসিষ্ট্যাণ্ট কমিশনরের কাছে এইরূপ অভিযোগ করিতেছিল, ঠিক সেই সময়েই চারিটি বিভিন্ন কারখানার গাড়ীতে ভীষণ অগ্নিকাণ্ড আরম্ভ হইয়াছিল। এই সকল কোম্পানীর কারখানা হইতে যে সকল গাড়ী পথে বাহির হইতেছে, তাহাদের রক্ষার জন্য আমরা সশস্ত্র প্রহরী নিযুক্ত করিতেছি। তদ্ভিন্ন অন্যান্য কোম্পানীর অধ্যক্ষদের সঙ্গেও দেখা করিবার জন্য আমাকে আদেশ করা হইয়াছে; কিন্তু তিনটি কোম্পানীর মালিক এই দুর্ঘটনা সমন্ধে আমার সঙ্গে আলোচনা করিতে সম্মত হয় নাই। তাহারা পুলিশের সহায়তা গ্রহণে অসম্মত। তাহারা মুখ বুঁজিয়া বসিয়া আছে। আমার বিশ্বাস, তাহারা তাহাদের গাড়ীগুলি নিরাপদে রক্ষা করিবার জন্য লারী হককে তাহার দাবীর টাকা দিয়া তাহার সঙ্গে রফা করিয়া ফেলিয়াছে। উহাদের দুর্ব্বুদ্ধি দেখিয়া স্তম্ভিত হইয়াছি। আমরা যাহাদিগকে সাহায্য করিবার জন্য উৎসুক, তাহারাই আমাদের সঙ্কল্প বিফল করিবার চেষ্টা করিতেছে! 'ভেল্‌ভেট মোটর-কোম্পানীর'র সিনিয়ার পার্টনারের সঙ্গে দেখা করিয়াছিলাম। তিনি আমার কাছে স্বীকার করিয়াছেন—তাঁহাদের মোটরগুলি যাহাতে নষ্ট না হয় এজন্য তিনি লারী হক কোম্পানীকে মাসিক পাঁচ শত পাউণ্ড ঘুস দিতে রাজী হইয়াছেন। ইহার উপর করিগান নামক আর একটা দুর্দ্দান্ত দস্যুও মোটর-গাড়ীগুলি নষ্ট করিবার ভয় দেখাইয়া মোটা-রকম দাঁও মারিবার চেষ্টা করিতেছে। আমরা এই সকল ঠগী-দস্যুদের পাকড়াও করিতে না পারিলে এই ভীষণ অত্যাচারে নিবৃত্তি হইবে না। ভেল্‌ভেট মোটর-কোম্পানীর 'সিনিয়ার পার্টনার' আমাদিগকে কোনরূপ সাহায্য করিতে অসম্মত; তাঁহাদের ভয়, দস্যুরা ইহাতে ক্রুদ্ধ হইয়া তাঁহাদের নূতন মোটরগুলি কারখানা হইতে পথে বাহির হইলেই নষ্ট করিয়া দিবে। উহাদের ধারণা আমরা সহজে দস্যুদলকে গ্রেপ্তার করিয়া তাহাদের বিষদাঁত ভাঙ্গিতে পারিব না; এজন্য

যথেষ্ট সময় লাগিবে ; সেই সময়ের মধ্যে তাহাদিগকে আর অধিক ক্ষতিগ্রস্ত হইতে না হয় এই আশায় যথেষ্ট ক্ষতি সহ্য করিয়াও তাহারা দস্যুদের দাবীর টাকা দিতেছে।"

মিঃ ব্লেক বলিলেন, "আমি স্কট্‌ল্যাণ্ড ইয়ার্ডের পরিচালন-ভার লইয়া মার্কিনগুণ্ডাদের শাসন করিয়াছিলাম। ইংলণ্ডে শান্তি স্থাপিত হইয়াছিল দেখিয়া আমি চাকরীতে ইস্তফা দিয়াছিলাম ; কিন্তু এখন দেখিতেছি সেবারের মত এবারও দুই দল মার্কিন ঠগী ইংল্যাণ্ডে আসিয়া আবার শান্তি ভঙ্গ করিতেছে। এবারও ঠিক সেইরূপ দুই দল দুর্দ্দান্ত দস্যু। ইহারা পরস্পরের প্রতিদ্বন্দ্বী। ইহাদের এই প্রতিদ্বন্দ্বিতা তোমাদের কার্য্যোদ্ধারের অনুকূল হইবে। স্বার্থরক্ষার জন্য এই দুইদলে যে সংঘর্ষণ উপস্থিত হইয়াছে, তাহা দস্যুদমনে তোমাদের যথেষ্ট সাহায্য করিবে।"

কুটস বলিলেন, "আমি তাহা জানি ; করিগানের সম্বন্ধেও কোন কোন সংবাদ আমাদের জানা আছে। ইউনাইটেড্ ষ্টেটসে তাহার অপরাধের কোন অকাট্য প্রমাণ সংগৃহীত না হওয়ায় আমরা তাহার এদেশে আসা বন্ধ করিতে পারি নাই। ( we could not refuse him admission ) কয়েক সপ্তাহ পূর্ব্বে সে লণ্ডনে উপস্থিত হইয়া প্যাডিংটনের একটা হোটেলে বাসা লইয়াছিল, এবং তিন দিন পূর্ব্বে পর্য্যন্ত সেখানে ছিল। তাহার পর সে চাটি-বাটি তুলিয়া কোথায় সরিয়া পড়িয়াছে তাহা জানিতে পারি নাই ; তবে সন্ধান লইয়া জানিতে পারিয়াছি—সে হোটেলের বিলের টাকা চুকাইয়া দিয়াছে এবং হোটেলের চাকর বাকরগুলোকে আমীরের মত বকশিস দিয়া গিয়াছে! সে কোথায় অন্তর্দ্ধান করিয়াছে তাহা কেহই জানে না, এবং তাহার মত মোটা মানুষ সহজে সাধারণের দৃষ্টি এড়াইতে না পারিলেও তাহার সন্ধান পাওয়া অসাধ্য হইয়া উঠিয়াছে।

"লারী হক আর একটা মার্কিন ঠগী, কিছু দিন পূর্ব্বে দেশত্যাগ করিয়াছিল, কিন্তু সে যে ইংলণ্ডে আসিয়াছে, ইহা আমরা পূর্ব্বে ধারণা করিতে পারি নাই। নরহত্যাপরাধে তাহাকে গ্রেপ্তার করিবার জন্য তাহার স্বদেশীয় পুলিশ যথাসাধ্য

চেষ্টা করিতেছে। মার্কিন পুলিশের বিশ্বাস, সে ইয়ুরোপের কোন দেশে আশ্রয় গ্রহণ করিয়াছে। সে সুদক্ষ অভিনেতা এবং ছদ্মবেশ ধারণে সুনিপুণ; এই জন্য করিগানের ন্যায় সহজে তাহাকে সনাক্ত করিবার উপায় নাই।

"এ অবস্থায় কি কর্ত্তব্য তাহা স্থির করিতে না পারিয়া তোমার সঙ্গে যুক্তি পরামর্শ করিতে আসিয়াছি। আমরা কতকগুলি দ্রুতগামী গাড়ী সশস্ত্র পুলিশ-ফৌজ সহ দেশের চতুর্দ্দিকে ঘুরিয়া ঘুরিয়া পাহারা দিতে পাঠাইয়াছি; তাহারা কোন ঠগীর দলকে কোন গাড়ী অক্রমন করিতে দেখিলে তাহাদের গ্রেপ্তার করিবে। এতদ্ভিন্ন কোন কোন মোটর-নির্ম্মাতা কোম্পানীর নূতন গাড়ীতে সশস্ত্র প্রহরী নিয়োগের ব্যবস্থা করিয়াছি। কিন্তু যাহাদের আমরা সাহায্য করিতে উৎসুক, তাহাদের অনেকে আমাদের সাহায্য-গ্রহণে অনিচ্ছুক! তাহারা দস্যুর অত্যাচার দমনের চেষ্টায় সম্পূর্ণ উদাসীন; পুলিশের নিকট তাহারা কোনও কথা প্রকাশ করিতে অসম্মত। তুমি রহস্যের কোন সূত্র আবিষ্কার করিতে পারিয়াছ কি না জানিবার জন্য আমার আগ্রহ হইয়াছে। সম্ভবতঃ কোন কোন মোটর-নির্ম্মাতা কোম্পানীর মালিকদের সঙ্গে তুমি এ সকল কথার আলোচনা করিয়াছ।—এখন তোমার হাতে বেশী কাজ আছে কি না—"

কথা শেষ না করিয়া কুটস মিঃ ব্লেকের মুখের দিকে চাহিলেন; তিনি কিরূপ বিপন্ন হইয়া মিঃ ব্লেকের নিকট সাহায্য প্রার্থনা করিতে আসিয়াছিলেন, তাহা তিনি না বলিলেও তাঁহার উৎকণ্ঠা ও ব্যাকুলতা তাঁহার চোখে মুখে পরিস্ফুট হইয়াছিল। মিঃ ব্লেক তাহা বুঝিতে পারিয়া একটু হাসিলেন এবং উঠিয়া দাঁড়াইয়া বলিলেন, "আমি যথাশক্তি তোমাকে সাহায্য করিতে প্রস্তুত আছি, আমার এ কথায় তুমি নির্ভর করিতে পার কুট্‌স! এই রহস্যভেদের জন্য আমার আগ্রহের অভাব নাই, কারণ এই ব্যাপারের সহিত বিজড়িত আইরিস মিটন এবং জ্যাক এমট্‌ উভয়েই আমার ঘনিষ্ঠ বন্ধু। স্যার হেনরী মিটন যদিও বলিয়াছেন তাঁহার কন্যা বন্ধু-গৃহে নিরাপদে আছে, কিন্তু তাঁহার সে কথা সত্য বলিয়া বিশ্বাস করিতে পারি নাই। আমার বিশ্বাস, আইরিসের

জীবন বিপন্ন হইয়াছে; তবে একটা কথা তোমাকে বলিতে বাধা নাই যে, যদি আমার কোন বন্ধু আমাকে বিশ্বাস করিয়া কোন গুপ্ত কথা বলিয়া থাকে, তাহা তোমার নিকট প্রকাশ করিব—এরূপ অঙ্গীকার করিতে পারিব না।"

কুট্‌স বলিলেন, "আমি কাহারও কোন গুপ্ত কথা শুনিতে চাহি না; তাহা তুমি পেটে পুরিয়া বসিয়া থাকিলে আমার তাহাতে আপত্তি নাই। রহস্যভেদ করিতে পারিলেই আমি খুসী হইব; কিন্তু রহস্যভেদের পূর্ব্বে আমার সহায়তা লাভের জন্য তুমি উৎসুক হইবে, এ কথা জোর করিয়া বলিতে পারি!"

কুট্‌স জানিতেন মিঃ ব্লেকের সাহায্য-ব্যতীত তিনি অনেক কঠিন সমস্যার সমাধান করিতে পারিতেন না. এবং ব্লেকও জানিতেন কুট্‌সের সহায়তা ব্যতীত তিনি বহু রহস্যভেদ করিয়া পৃথিবীব্যাপী খ্যাতি লাভ করিতে পারিতেন না। দেশদেশান্তরের আসামীদের অপরাধের তদন্তের ভার কুট্‌সই তাঁহার হস্তে অর্পন করায় তিনি সেই সকল দুর্ব্বোধ্য রহস্যভেদের সুযোগ লাভ করিতেন।

লণ্ডন হইতে বহুদূরে একখানি নিভৃত পল্লীর এক প্রান্তে সেকেলে-ধরণের একটি বৃবৎ অট্টালিকার একটি সুসজ্জিত কক্ষে আইরিস আবদ্ধ ছিল। সে যেন তখন স্বর্ণ-পিঞ্জরের বিহঙ্গিনী। সে বহুমূল্য পরিচ্ছদে ভূষিত হইয়া একখানি মূল্যবান চেয়ারে বসিয়া একখানি নভেলের পাতা উল্টাইতেছিল; কিন্তু কোন পৃষ্ঠায় সে মনঃসংযোগ করিতে পারিতেছিল না। সে পুস্তকখানির কতকগুলি পাতা উল্টাইয়া অধীরভাবে তাহা দূরে নিক্ষেপ করিল। সেই পুস্তকের আঘাতে 'ম্যাণ্টল্‌পিসে' সংরক্ষিত কতকগুলি সখের জিনিষ চতুর্দ্দিকে বিক্ষিপ্ত হইল। তাহার পর সে হঠাৎ উঠিয়া গিয়া পিয়েনোর কাছে বসিল, এবং দ্রুতবেগে আঙ্গুল চালাইয়া একটা গৎ বাজাইতে লাগিল। তাহার অঙ্গুলি-সঞ্চালনে মানসিক অধীরতা ফুটিয়া উঠিতেছিল। সে পিয়েনোটার ডালা সশব্দে বন্ধ করিয়া একখানি 'সটার্ডে ইভ্‌নিং নিউজে' মনঃসংযোগ করিল, দুই মিনিট মাত্র নাড়াচাড়া করিয়া তাহাও সে সেই পুস্তকখানির মত দূরে নিক্ষেপ করিল। ম্যাণ্টল্‌পিসের আর কতকগুলি জিনিস তাহার আঘাতে মেঝের উপর পড়িয়া গড়াইতে লাগিল। আইরিস অধীরভাবে তাহার শয়ন-

কক্ষে প্রবেশ করিয়া সশব্দে সেই কক্ষের দ্বার রুদ্ধ করিল, তাহার পর হতাশ ভাবে শয্যায় পড়িয়া বালিশে মুখ গুঁজিল। তাহার দেহ ও মন অবসাদে যেন অসাড় হইয়া পড়িল।

পাশের একটি কক্ষে চারিজন জোয়ান তাস পিটিতেছিল। আইরিসের শয়ন-কক্ষের দ্বার সশব্দে রুদ্ধ হওয়ায় তাহারা চকিত ভাবে মুখ তুলিয়া সেই কক্ষের দিকে দৃষ্টিপাত করিল।

তাহাদের একজন তাস ভাঁজিতে ভাঁজিতে মুখ বাঁকাইয়া সঙ্গীদের বলিল, "আঃ, জ্বালাতন করিয়া মারিল! মোটরওয়ালা মিটনের এই মেয়েটার খাম-খেয়ালির অন্ত নাই। বেটী যেন সাহাজাদী! খাস দিল্লীর আমদানী! ইণ্ডিয়ান বাদসাদের জেনানা-মহল দিল্লীতে ছিল না? যেখানে ঝেঙ্গীস্ খাঁ বেগমদের লইয়া বড়ে টিপিত! হাঁ, বাদসাজাদীর মত এখানে তাহাকে তোয়াজে রাখা হইয়াছে!—লারী তাহাকে কেন যে অত খাতির-যত্ন করে তা বুঝিতে পারি না ভাই! কিন্তু তবু কি ছুঁড়ি খুসী? দিবারাত্রি খিট্‌খিটে মেজাজ!"

অন্য একটা ঠগী বলিল, "আমি উহাকে যথাসাধ্য তোয়াজে রাখিয়াছি। সাদী করিতে না পাইয়া উহার মনে সুখ নাই ভাবিয়া আমি উহার ঘরের দরজার কাছে দাঁড়াইয়া খবরের কাগজ হইতে বিবাহচ্ছেদের মামলার রিপোর্ট-গুলি পাঠ করিয়া শুনাইয়াছি; উহাকে কি বিপদ হইতে উদ্ধার করিয়াছি তাহা বুঝাইয়া দিয়াছি।"

তৃতীয় ঠগী বলিল, "শুনিয়া বাদসাজাদী সুখী হইয়াছিল ত?"

অন্য ঠগীটা বলিল "সুখী? ও সকল কথায় সে কান দিত না। বাড়ী যাইতে না পাইয়া ছট্‌ফট্ করিয়া মরিতেছে!"

বক্তা হঠাৎ থামিয়া গেল, কারণ ঠগী-সর্দ্দার লারী হক্ ঠিক সেই মুহূর্ত্তে সেই কক্ষে প্রবেশ করিল। সে টেবিলের কাছে কয়েক মিনিট দাঁড়াইয়া স্মিথ কারিগানকে গালি দিতে লাগিল। কারিগানকে দেখিতে পাইলে তাহাকে গুলী করিয়া মারিবে বলিয়া তর্জ্জন-গর্জ্জন করিতে লাগিল।

তাহার কথা শুনিয়া একজন ঠগী বলিল "তুমি তাহাকে ও রকম গালাগালি করিতেছ, সে তোমার কি ক্ষতি করিয়াছে?"

লারী হকের মুখ রাগে করমচার মত লাল হইয়া উঠিল। তাহাকে ক্রোধে অধীর দেখিয়া তাহার দলের ঠগীগুলা ভয়ে মাথা নামাইল। কিন্তু লারী কয়েক মিনিটের মধ্যে আত্মসংবরণ করিরা ধীর ভাবে বলিল, "আমি মোটরওয়ালা হ্যামণ্ড এণ্ড জ্যাক্‌সন কোম্পানীর বড় কর্তার সঙ্গে দেখা করিয়া আসিলাম। তাহারা তাহাদের মোটর-কারগুলি নষ্ট হইতে দিবে না বলিয়া আমাদিগকে আমাদের দাবীর টাকা দিতেছে; হাঁ, প্রথম কিস্তীর টাকা পাইয়াছি, অন্যান্য কিস্তীর টাকা ঠিক সময়েই পাওয়া যাইবে। এ জন্য আমরা তাহাদের মোটর-কারগুলি রক্ষার ভার লইয়াছি; কিন্তু আজ সকালে তাহাদের একখানি মূল্যবান গাড়ী লণ্ডনের পথে জ্বালাইয়া দেওয়া হইয়াছে। তাহা বিধ্বস্ত হইয়া পথের ধারে পড়িয়া আছে। আমার সকল কথা এখনও বলা হয় নাই; তোমরা তাহাব বদমায়েসীর সকল বিবরণ জানিতে পার নাই। সেই সকল কথা বলিতেছি শোন।"

করিগান, স্লিম্ করিগান' বলিয়া নিজের পরিচয় দিয়া সেই মোটর-কারের ড্রাইভারকে বলিয়াছে—তোমার মনিবকে বলিও ছোট লোকের বাচ্চা, ইতর লারী লক্ তাহার কাছে মাসিক পাঁচ শ পাউণ্ড ঘুষ আদায় করিয়া তাহার গাড়ীগুলিকে রেহাই দিতে পারে, না পোড়াইয়া ছাড়িয়া দিতে পারে, কিন্তু স্লিম্ করিগানের অনেক বেশী দাবী। মাসিক আট শ পাউণ্ড আক্কেল-সেলামী না পাইলে যে নূতন গাড়ী পথে বাহির হইবে, তাহাই সে আগুনে পোড়াইয়া নষ্ট করিয়া দিবে। করিগান জন-কতক পেটেল লইয়া আমাদের ব্যবসা আরম্ভ করিয়াছে, আমাদের অন্ন মারিবার চেষ্টা করিতেছে! বেটা ছুঁচো পাজী রাস্কেল।"

লারী হক তখনও ক্রোধে কাঁপিতেছিল, সে অতি কষ্টে আত্মসংবরণ করিয়া বলিল, "হ্যামণ্ড এণ্ড জ্যাক্‌সনের বড় কর্তা আমাকে জিজ্ঞাসা করিল, এ অবস্থায় আমরা এই অত্যাচারের প্রতিকারের কি ব্যবস্থা করিব?

তাহারা আমাদিগকে মাসে পাঁচশ' পাউণ্ড রক্ষা-কর দিবে আর আমরা তাহাদের গাড়ী রক্ষা করিতে পারিব না, তাহাদের গাড়ী পথে বাহির হইলেই বদমায়েস বেটা তাহা নষ্ট করিয়া দিবে,—এ অবস্থায় আমরা কিরূপে তাহাদের কাছে এই সেলামীর দাবী করিতে পারি ? আমাদিগকে তাহারা মাসে পাঁচশত পাউণ্ড দিবে, আবার আর একজনকে আট শ' পাউণ্ড দিবে ?—আমি বড় কর্ত্তাকে বলিয়া আসিয়াছি এই ভুঁড়িওয়ালা ডাকাত বেটাকে ( this fat robber ) সে যেন এক ফার্দ্দিংও না দেয়। আমরা তাহাদের ও অন্যান্য যে সকল ব্যবসায়ীদের গাড়ী রক্ষা করিবার জন্য রক্ষাকর লইতেছি, তাহাদের গাড়ী নষ্ট হইতে দিব না। আমি মোটরকার-নির্ম্মাতা মিটন ও কয়েকটা বড় কারখানার মালিকদের করিগানের নষ্টামীর কথা জানাইয়া বলিয়া আসিয়াছি—তাহাদের কোন গাড়ী সে নষ্ট করিতে পারিবে না, আমি যেরূপে পারি তাহাদের রক্ষা করিব ; তাহাদেয় চিন্তার কোন কারণ নাই।"

অতঃপর লারী হক টেবিলের ধারে একখানি চেয়ারে বসিয়া পড়িল। সে টেবিলের উপর তাসগুলা দেখিয়া সক্রোধে তাহা মেঝের উপর নিক্ষেপ করিল, তাহার পর তাহার অনুচরবর্গকে তাহার ভবিষ্যৎ কার্য্যপ্রণালীর ব্যবস্থার কথা বলিতে লাগিল।

সে বলিল, "এই সকল ব্যবসায়ীদের বলিয়াছি—নিরাপদ হইবার ইচ্ছা থাকিলে তাহাদিগকে আমাদের সহিত একযোগে কাজ করিতে হইবে। তাহাদের মোটর-চালকদের অন্য কাজে নিযুক্ত করিতে হইবে। আমায় দলের লোক তোমরা সেই মোটর লইয়া পথে বাহির হইবে এবং কেহ তোমাদিগকে আক্রমণ করিলেই আততায়ীকে গুলী করিয়া মারিবে। যত দিন আমরা তাহাদের টাকা খাইব, তত দিন প্রাণপণে তাহাদের স্বার্থ রক্ষা করিব। আমরা দ্রুতগামী গাড়ী লইয়া পথে পথে পাহারা দিব, দেখিব করিগানের দলের লোক কোনও গাড়ী আক্রমণের চেষ্টা করিতেছে কি না !"

লারী অল্প কথায় এই আদেশ প্রচার করিল। তাহাদের অস্ত্রাগারে যতগুলি

কলের বন্দুক ছিল তাহা ব্যবহারের জন্য বাহির করিয়া আনা হইল। তাহার যে সকল অনুচর মোটর চালাইবার ভার পাইল—তাহাদের প্রত্যেকের নিকট এক একটি বন্দুক রাখা হইল, এবং তাহাদিগকে এই আদেশ দেওয়া হইল, "যে-কেহ তোমাদের গাড়ীর গতিরোধের চেষ্টা করিবে তাহাকে আত্মরক্ষার অবসর না দিয়া তৎক্ষণাৎ গুলী করিয়া হত্যা করিবে। করিগান কি মনে করিয়াছে আমাদের উপর চালবাজি করিয়া জিতিয়া যাইবে? যদি সে প্রতিযোগিতায় আমাদিগকে পরাস্ত করিবার আশা করিয়া থাকে তাহা হইলে তাহার সেই আশা কখন সফল হইবে না—এ কথা আমি—লারী হক আজ তোমাদের জানাইয়া রাখিলাম।

লারী হক যে সময় করিগানের দলকে এই ভাবে অপদস্থ ও বিতাড়িত করিবার আয়োজন করিতেছিল সেই সময় শ্লিম করিগান তাহার একটি বন্ধুকে সঙ্গে লইয়া কাম্‌ডেন টাউনের একটি অট্টালিকার নীচের গুদামে কতকগুলি সাব-মেসিন গান্‌স (Sub-machine guns) পরীক্ষা করিতেছিল। সেই স্থানে একজন চতুর বিদেশীও (জার্মাণ?) উপস্থিত ছিল; চাযের যন্ত্রাদি বলিয়া সেই সকল বন্দুক ইংল্যাণ্ডে আমদানী করাই তাহার পেশা। (Whose profession it was to import the guns iuto England as agricultural machinery.)

করিগান বন্দুকগুলি পরীক্ষা করিয়া খুশী হইয়া বলিল, "আমরা দুই চক্ষু মেলিয়া ঘুমাইতে ঘুমাইতে এই সকল বন্দুকের ঘোড়ায় আঙ্গুল রাখিয়া প্রত্যেকের নিকট আট শ' পাউণ্ড মাসিক সেলামী আদায় করিব।"

# চতুর্থ প্রবাহ

## বাগ্‌সট রোডে

মিঃ রবার্ট ব্লেক পথের ধারে গুঁড়ি মারিয়া বসিয়া ছিলেন। তাঁহার মাথায় ঘোড়-দৌড়ে ব্যবহারের টুপি—চিবুকের নীচে বগলস দিয়া কষিয়া বাঁধা। ( buckled tight under his chin ) একটা গরম 'মফ্‌লার' গলার চারি দিকে ভাঁজ-করা। দক্ষিণ হস্তে একটি পিস্তল—যেন কোন অদৃশ্য শত্রুর বিরুদ্ধে উদ্যত!

পল্লীপথের একটি ছায়াচ্ছন্ন নিভৃত অংশে তিনি এই ভাবে লুকাইয়া বসিয়া ছিলেন। তাঁহার মাথার উপর পথপ্রান্তবর্ত্তী বৃক্ষগুলির শাখা প্রশাখা ঝুঁকিয়া পড়িয়া ছিল; পশ্চাতে একটি পুরাতন পাষাণ-প্রাচীর, শৈবালাকীর্ণ, মলিন; চতুর্দ্দিকে নিস্তব্ধতা বিরাজিত।

মিঃ ব্লেক বুঝিলেন তাঁহাকে আরও কিছুকাল অপেক্ষা করিতে হইবে; এই জন্য পথের দিকে তখন তাঁহার তেমন লক্ষ্য রহিল না। কিন্তু তাঁহার মস্তিষ্ক মুহূর্ত্তের জন্য অলস ছিল না; তিনি সমস্যা-সমাধানের জন্য ব্যাকুল হইয়াছিলেন; সেই চিন্তাই তাঁহার মনকে আন্দোলিত করিতে লাগিল। ইন্‌স্পেক্টর কুট্‌সের সহিত তাঁহার সাক্ষাতের পর তিনি মুহূর্ত্ত কাল নষ্ট করেন নাই। তিনি অবিলম্বে স্যার হেনরী মিটনের সহিত দেখা করিয়াছিলেন; কিন্তু সেই দাম্ভিক, স্বল্পভাষী, ঐশ্বর্য্যগর্ব্বিত লক্ষপতি স্বীয় সম্ভ্রম অক্ষুণ্ণ রাখিবার জন্য তাঁহাকে সুস্পষ্ট মিথ্যা কথা বলিতে কুণ্ঠা বোধ করেন নাই! তিনি মৌখিক বিস্ময় প্রকাশ করিয়া, নির্লজ্জের ন্যায় মিথ্যা কথা বলিয়া প্রকৃত ব্যাপার লুকাইবার চেষ্টা করিয়াই ক্ষান্ত থাকেন নাই; শেষে আত্মসংবরণে অসমর্থ হইয়া মিঃ ব্লেক অনধিকার-চর্চ্চা করিতে আসিয়াছেন বলিয়া অভদ্রভাবে তাঁহাকে

বিদায় করিবারও চেষ্টা করিয়াছিলেন ; কিন্তু মিঃ ব্লেক তাহাতে অপমান বোধ করেন নাই। তিনি জানিতেন স্যার হেনরী স্বার্থহানির আশঙ্কায় এবং তাঁহার কন্যার প্রাণনাশের ভয়ে অধীর হইয়াই তাঁহাকে বিতাড়িত করিবার জন্য ব্যাকুল হইয়াছিলেন ; তাঁহার অপমান করা স্যার হেনরীর উদ্দেশ্য ছিল না।

মিঃ ব্লেক অন্য কয়েকজন মোটর-কারনির্ম্মাতার সহিত সাক্ষাৎ করিতে গিয়াছিলেন, কিন্তু তাহারাও তাঁহার প্রতি ঐরূপ অশিষ্ট ব্যবহার করিয়াছিল ; কেবল হ্যামণ্ড এণ্ড জ্যাক্সন কোম্পানীর সিনিয়ার পার্টনার মিঃ হ্যামণ্ড সরল ভাবে তাঁহার মনের কথা বলিয়া তাঁহাকে প্রত্যাখ্যান করিয়াছিলেন।

মিঃ হ্যামণ্ড বলিয়াছিলেন, "মিঃ ব্লেক, আপনি আমার অসুবিধা ও বিপদ বুঝিতে পারিতেছেন না—ইহাই আমার আন্তরিক ক্ষোভের বিষয় ; আপনি আমার সঙ্গে দেখা করিতে আসিয়াছেন—কেবল এই জন্যই বোধ হয় আমার কয়েক হাজার পাউণ্ড মূল্যের কয়েকখানি গাড়ী ধোঁয়া হইয়া উড়িয়া যাইবে। না, আমার সঙ্কটের কথা আপনাকে বুঝাইয়া দিতে পারিব না। আপনার নিকট কোন কথা প্রকাশ করিলে আমাদের স্বার্থহানি হইবে। পুলিশ স্বতঃপ্রবৃত্ত হইয়া যাহা করিতে পারে করুক ; আমরা তাহাদের কর্ত্তব্যে বাধা দিতে চাহি না। তাহাদিগকে যে কোন ভাবে সাহায্য করা আমাদের সাধ্যাতীত। আমাদের বিশ্বাস, যাহারা এদেশের একটি প্রধান কারবার নষ্ট করিতে উদ্যত হইয়াছে, তাহার উন্নতি-স্রোত রুদ্ধ করিবার চেষ্টা করিতেছে, পুলিশ একদিন সেই ঠগীদের দলকে চূর্ণ করিয়া দেশের অশান্তি দূর করিতে সমর্থ হইবে ; কিন্তু যত দিন পুলিশ তাহা করিতে না পারে—তত দিন ঐ সকল দস্যুকে নিয়মিত ভাবে আক্কেল-সেলামী না দিয়া আমাদের নিষ্কৃতি নাই ; তত দিন নিরুপায় ভাবে আমাদিগকে মুখ বুঁজিয়া তাহাদের সকল জুলুম বরদাস্ত করিতে হইবে।"

মিঃ ব্লেক মোটর-নির্ম্মাতা বিভিন্ন কোম্পানীর অফিস পরিদর্শন করিয়া রহস্য-সূত্র আবিষ্কারের চেষ্টা করিয়াছিলেন। তিনি যে যে অফিসে তদন্ত

করিতে গিয়াছিলেন—সেই অফিসেই ঘোর বিশৃঙ্খলা ও নানা প্রকার অনিয়ম প্রত্যক্ষ করিয়া বিস্মিক হইয়াছিলেন। প্রত্যেক অফিসেই কর্মচারীগণ কর্ত্তৃপক্ষের অদ্ভুত খেয়ালে অত্যন্ত অসন্তুষ্ট। যে সকল সুদক্ষ ও অভিজ্ঞ মোটর-চালক দীর্ঘকাল হইতে দক্ষতার সহিত নবনির্ম্মিত গাড়ীগুলি চালাইয়া তাহাদের দোষ গুণ পরীক্ষা করিয়া আসিতেছিল, তাহাদিগকে বিনা অপরাধে এবং অকারণ অবিশ্বাস করিয়া তাহাদের হাত হইতে কর্ত্তব্য ভার কাড়িয়া লওয়া হইয়াছিল; কিন্তু কর্ত্তৃপক্ষ তাঁহাদের এই অদ্ভুত ব্যবহারের কোন কারণ নির্দ্দেশ করেন নাই। তাহাদের কেহ কেহ কোন কাজের ভার না পাইয়া সাধারণ উমেদারের মত নিষ্কর্ম্মা হইয়া বসিয়া ছিল। তাহাদের বরখাস্ত করা হয় নাই, এজন্য তাহাদিগকে যথানিয়মে বেতন দেওয়া হইতেছিল; কিন্তু তাহারা দেখিতেছিল বাহিরের কতকগুলি লোককে তাহাদের কার্য্যের ভার দিয়া তাহাদেরই হস্তে নবনির্ম্মিত গাড়ীগুলি ছাড়িয়া দেওয়া হইতেছিল! ইহাতে মর্ম্মাহত হইয়া তাহারা বসিয়া বসিয়া বেতন গ্রহণ করা অপমানজনক মনে করিতেছিল; কিন্তু তাহাদের সকলেই স্ত্রী ও পুত্রকন্যাদি প্রতিপালন করে, সুতরাং তাহারা অপমান বোধ করিলেও বেতন প্রত্যাখ্যান করিতে পারে নাই। তাহাদিগকে বসাইয়া রাখিয়া কি জন্য বেতন দেওয়া হইতেছে তাহাও তাহারা বুঝিতে পারে নাই। মিঃ ব্লেক সেই সকল নবাগত ড্রাইভারদের দেখিয়া বিস্মিত হইলেন। তিনি তাহাদের চিনিতে না পারিলেও তাহাদের চোখ মুখ ও বাহ্যিক আকার দেখিয়া—তাহারা কোন্ শ্রেণীর লোক তাহা সহজেই বুঝিতে পারিলেন; কিন্তু বহুদর্শী বিশ্বস্ত ড্রাইভারদিগকে উপেক্ষা করিয়া ঐসকল লোককে মোটর চালাইবার ভার দেওয়ার কারণ বুঝিতে পারিলেন না। তিনি এই রহস্যভেদের আশায় স্যার হেনরী মিটন ও তাঁহার কয়েকজন সমব্যবসায়ীর নিকট প্রার্থনা করিলেন—তাঁহাকে মোটর-চালকের পদে নিযুক্ত করা হউক; কিন্তু তাঁহার এই প্রার্থনাও অগ্রাহ্য হইল! মোটর কার চালনে তাঁহার অসামান্য দক্ষতা সত্ত্বেও তাঁহার এই সামান্য প্রার্থনা অগ্রাহ্য করিবার কারণ কি তাহাও তিনি বুঝিতে পারিলেন না।

ইন্‌সপেক্টর কুট্‌স পুনর্বার ব্লেকের সহিত সাক্ষাৎ করিলেন ; এবার মিঃ ব্লেক তাঁহাকে অত্যন্ত ক্রুদ্ধ ও মর্ম্মাহত দেখিলেন। তাঁহার অসন্তোষের কারণ শুনিয়া মিঃ ব্লেক অত্যন্ত বিস্মিত হইলেন। কুট্‌স তাঁহাকে বলিলেন তাঁহার আদেশে যে সকল পুলিশ-প্রহরী কোন কোন কোম্পানীর মোটর-পরিচালনের ভার লইয়া পথে পথে ঘুরিয়া বেড়াইতেছিল, তাহাদের অনেককে রজ্জুবদ্ধ দেহে অচেতন অবস্থায় পথের ধারে পড়িয়া থাকিতে দেখা গিয়াছিল, আর তাহাদেরই পরিচালিত মোটর-গাড়ীগুলি তাহাদের অদূরে দাঁড়াইয়া দাউ-দাউ করিয়া জ্বলিতেছিল ! লণ্ডনের বিভিন্ন অংশে তিন জন আমেরিকানকে পথিপ্রান্তে পড়িয়া থাকিতে দেখা গিয়াছিল ; তাহাদেয় সকলেই বন্দুকের গুলীতে আহত ও হতচেতন। তাহাদের একজনকে সনাক্ত করিয়া পুলিশ জানিতে পারে—সে শ্লিম্ করিগানের দলভুক্ত দস্যু, অপর দুইজন লারী হকের অনুচর।

মিঃ ব্লেক বিভিন্ন কারখানা পরিদর্শন করিয়া যাহা বুঝিতে পারিলেন তাহার উপর নির্ভর করিয়া ভবিষ্যতের কার্য্যপ্রণালী স্থির করিলেন এবং তদনুসারে কার্য্য করিবার জন্য প্রস্তুত হইলেন। কোনও মোটরকার নির্ম্মাণের কারখানার মালিক তাঁহাকে মোটর-চালকের পদে নিযুক্ত করিতে সম্মত হইল না ; তখন তিনি এই কার্য্যে প্রবৃত্ত হইবায় জন্য কৌশল অবলম্বনের সঙ্কল্প করিলেন।

সহসা দূরে একখানি মোটরকারের ঘস্-ঘস্ শব্দ শুনিয়া তিনি সতর্কভাবে তীক্ষ্ণ দৃষ্টিতে সেই শব্দ লক্ষ্য করিয়া চাহিয়া রহিলেন ; তাহার পর যখন বুঝিতে পারিলেন সেই গাড়ীখানি শীঘ্রই সেই পথে আসিয়া পড়িবে, তখন তিনি নিঃশব্দে পূর্ব্বোক্ত পাষাণ-প্রাচীরে উঠিয়া তাহার ঊর্দ্ধস্থিত বৃক্ষশাখায় আরোহণ করিলেন, এবং সেই বৃক্ষের যে শাখাটি পথের উপর ঝুঁকিয়া পড়িয়াছিল, সেই শাখায় বসিয়া সতর্ক ভাবে সেই গাড়ীর প্রতীক্ষায় রহিলেন।

দুইটি জিনিষে ষ্টিভ বার্ণেটের অসাধারণ অনুরাগ ছিল ; তন্মধ্যে একটি অতি উৎকৃষ্ট ও দ্রুতগামী মোটর-গাড়ী, দ্বিতীয়টি আড়ম্বরের সহিত জীবিকা-নির্ব্বাহ ! সে বিলাসের অত্যন্ত পক্ষপাতী ছিল, কিন্তু সৎপথে থাকিয়া

তাহার এই দুইটি আশা পূর্ণ হইবার সম্ভাবনা ছিল না; এইজন্য তস্কর-বৃত্তি অবলম্বন করিতে বাধ্য হইয়াছিল। লারী হক জানিত ষ্টীভ সুদক্ষ মোটর-চালক, এইজন্য তাহাকে এই কার্য্যে নিযুক্ত করিয়া সে তাহার হস্তে একখানি শকট-চালনের ভার অর্পণ করিয়াছিল। সেই গাড়ীখানি উৎকৃষ্ট মিটন-কার। আইরিস যে গাড়ীতে পথে বাহির হইয়া রাত্রিকালে ঠগী দস্যুদের হস্তে বন্দী হইয়াছিল, ষ্টীভ ঠিক সেই শ্রেণীরই একখানি শকটের পরিচালন-ভার পাইয়াছিল।

মিঃ ব্লেক যে মোটর-কারের ইঞ্জিনের শব্দ শুনিয়া পথের উর্দ্ধস্থিত বৃক্ষশাখায় বসিয়া সুযোগের প্রতীক্ষা করিতেছিলেন, ষ্টীভ বার্ণেট সেই গাড়ী চালাইয়া সেই পথেই আসিতেছিল। সেরূপ বেগবান ও উৎকৃষ্ট গাড়ী হাতে পাইয়া ষ্টীভের আনন্দের ও উৎসাহের সীমা ছিল না। সে গাড়ী চালাইয়া আসিতে আসিতে শ্রেণীবদ্ধ বৃক্ষের শাখাসমূহ দ্বারা সম্মুখের পথটি ছায়াচ্ছন্ন দেখিয়া, তাহার সুদীর্ঘ ওভার-কোটের পকেটে হাত পুরিল, এবং একটি খর্ব্বাকৃতি সুদৃঢ় পিস্তল বাহির করিয়া লইল। সে সেই পিস্তলের ঘোড়ায় আঙ্গুল দিয়া তীক্ষ্ণ দৃষ্টিতে চারি দিকে চাহিতে লাগিল; তাহার মনে হইতেছিল কোন মোটর-কার আটক করিবার পক্ষে এরূপ অনুকূল স্থান সেই অঞ্চলে আর কোথাও দেখিতে পাওয়া যায় না।

সে নিবিড় অন্ধকারাচ্ছন্ন ঘন-সন্নিবিষ্ট গুল্মরাশি দ্বারা বিরচিত পথিপ্রান্তবর্ত্তী বেড়াটি দেখিতে পাইল। সেই গাড়ীর উজ্জ্বল আলোকে বৃক্ষগুলির প্রত্যেক শাখাপল্লব সুস্পষ্টরূপে তাহার দৃষ্টিগোচর হইল। সে আরও অনেক নির্জ্জন অন্ধকারাচ্ছন্ন আরণ্য পথ অতিক্রম করিয়া আসিয়াছিল; কিন্তু প্রতিদ্বন্দ্বী দস্যুদল কর্ত্তৃক তাহার মোটর-কার সহসা আক্রান্ত হইতে পারে—এরূপ আশঙ্কা অন্য কোনও স্থানে চলিবার সময় তাহার মনে উদিত হয় নাই। ষ্টীভ সেই জমাট অন্ধকারে কৃষ্ণপরিচ্ছদধারী অদৃশ্য দস্যুদের অস্তিত্ব অনুভব করিতে লাগিল। পথের অনেক স্থলেই অন্ধকারাচ্ছন্ন বৃক্ষমূলে আসিয়া তাহার সন্দেহ হইয়াছিল—দস্যুরা অদৃশ্য থাকিয়া তাহাকে আক্রমণ করিবে; কিন্তু তাহার

আশঙ্কা মিথ্যা প্রতিপন্ন হইয়াছিল; এখানে আসিয়া তাহার ধারণা হইল—তাহাকে অবিলম্বেই দাঙ্গা করিতে হইবে।

কিন্তু হঠাৎ কোথা হইতে কিরূপে সে আক্রান্ত হইল তাহা সে বুঝিতে পারিল না। তাহার সতর্কতা বিফল হইল। সে তীক্ষ্ণ দৃষ্টিতে পথিপ্রান্তস্থ বেড়ার দিকে চাহিয়া কোন প্রচ্ছন্ন শত্রুকে দেখিবার প্রত্যাশা করিল; ঠিক সেই সময় মাথার উপর হইতে কে যেন তাহার ঠিক পশ্চাতে লাফাইয়া পড়িল! ষ্টীভ তৎক্ষণাৎ তাহার শকটের গতি বৃদ্ধি করিবার জন্য পায়ের চাপ দিল; কিন্তু তাহার পায়েব চাপে ইঙ্গিনের ঘস্-ঘসানিতে ফল হইল না; কারণ সে সতর্ক হইবার পূর্ব্বেই তাহার আততায়ী ক্ষিপ্রহস্তে সেই শকটের জিয়ার-লিভার নিক্রিয় করিয়া ফেলিয়াছিলেন।

ষ্টীভ তাহার পিস্তল ব্যবহারের চেষ্টা করিল; কিন্তু তাহার আততায়ী এরূপ দৃঢ়মুষ্টিতে তাহার হাতের কব্জি চাপিয়া ধরিয়াছিলেন যে, তাহার হাত অসাড় হইয়াছিল। পিস্তল নড়াইবার সামর্থ্য হইল না; তাহার অবশ হস্ত হইতে পিস্তলটা তাহার পদপ্রান্তে খসিয়া পড়িল। তাহার পর ইস্পাতের মত শক্ত একখানি দীর্ঘ বাহু দ্বারা তাহার কণ্ঠ পরিবেষ্টিত হইল। ( a long steel- hard arm was around his neck ) তাহার প্রকোষ্ঠের বন্ধন শিথিল হইল, এবং তাহার পাঁজরে একটা শক্ত জিনিষের খোঁচা লাগিল!

ষ্টীভ তাহার আততায়ীর কঠোর আদেশ শুনিতে পাইল, "হাত তুলিয়া চুপ করিয়া বসিয়া থাকো।"

ষ্টীভ অগত্যা দুই হাত উর্দ্ধে তুলিল। সে বুঝিতে পারিল তখন তাহার আত্মরক্ষার চেষ্টা বিফল হইবে। সে নির্ব্বাক হইয়া হতাশ ভাবে বসিয়া রহিল। তাহার আততায়ী মুহূর্ত্তমধ্যে ব্রেক কষিয়া ( drew: the hand-brake back ) গাড়ীর ইঞ্জিন বন্ধ করিয়া দিলেন।

ষ্টীভের আততায়ী দৃঢ়স্বরে বলিলেন, "গাড়ী হইতে নামিয়া এসো।"

এই আদেশের প্রতিবাদ করিতে ষ্টীভের সাহস হইল না; সে বাক্যব্যয় না করিয়া এই আদেশ পালন করিল। গাড়ী হইতে নামিয়া গাড়ীর আলোকে

সে সম্মুখস্থ আততায়ীর দীর্ঘ দেহ ও গম্ভীর মুখ দেখিতে পাইল। সেই মুখ পরিচিত বলিয়াই তাহার মনে হইল; কিন্তু তাঁহাকে কোথায় দেখিয়াছে তাহা প্রথমে তাহার স্মরণ হইল না। কয়েক মিনিট পরে তাহার মনে পড়িল—তিনি রবার্ট ব্লেক ভিন্ন অন্য কেহ নহেন। সে বুঝিতে পারিল মিঃ ব্লেক যখন লারীর বিরুদ্ধাচরণে প্রবৃত্ত হইয়াছেন তখন তাহাদের পরাজয় অবশ্যম্ভাবী; শীঘ্রই লারীকে সদলে জাল গুটাইতে হইবে, নতুবা তাহাদের মঙ্গল নাই।

ষ্টীভ মিঃ ব্লেককে চিনিতে পারিয়াছে ইহা বুঝাইবার জন্য তাঁহার নাম ধরিয়া ডাকিয়া কি বলিতে উদ্যত হইল; কিন্তু মিঃ ব্লেক তাহাকে ধমক দিয়া নির্ব্বাক করিলেন, এবং তাহাকে পথের ধারে টানিয়া আনিয়া তাহার হাত পা এরূপ দৃঢ়রূপে রজ্জুবদ্ধ করিলেন যে, সে বুঝিতে পারিল দেহের সকল শক্তি প্রয়োগ করিয়াও সে সেই বন্ধন-পাশ হইতে মুক্তিলাভ করিতে পারিবে না। ক্রোধে ক্ষোভে তাহার মনের ভিতর ঝড় বহিতে লাগিল।

কিন্তু মিঃ ব্লেক তাহার হস্ত পদ রজ্জুবদ্ধ করিয়াই নিশ্চিন্ত হইতে পারিলেন না, তাহারই রুমাল দিয়া তাহার মুখও দৃঢ়রূপে বাঁধিয়া ফেলিলেন; তাহার পর তাহার পকেটগুলি পরীক্ষা করিতে আরম্ভ করিলেন। তিনি তাহার পকেটে উল্লেখযোগ্য কোন সামগ্রী দেখিতে পাইলেন না; তখন তিনি ষ্টীভের দীর্ঘ দেহ দুই হাতে উর্দ্ধে তুলিয়া কাঁধে ফেলিলেন এবং তাহাকে বহন করিয়া পূর্ব্বোক্ত পাষাণ-প্রাচীরের পশ্চাতে উপস্থিত হইলেন। গুল্মের প্রাচুর্য্য ও নির্জ্জনতার জন্য সেই স্থানটি জঙ্গলাকীর্ণ হইয়াছিল। মিঃ ব্লেক ষ্টীভকে সেই জঙ্গলের ভিতর ফেলিয়া রাখিয়া তাহার গাড়ীর নিকট ফিরিয়া আসিলেন। তাহার পর তাঁহার অঙ্গুলীর খোঁচায় মোটর-কারের ইঞ্জিন হইতে ঘস্‌ঘস্‌ শব্দ উত্থিত হইল। মোটর-কার সচ্ছন্দ গতিতে ধীরে ধীরে চলিতে আরম্ভ করিল; শকটের মস্তকস্থিত আলো দুইটি পুনর্ব্বার উজ্জ্বল হইয়া উঠিল। গাড়ীখানি নৈশ অন্ধকার বিদীর্ণ করিয়া প্রান্তর পথে অগ্রসর হইল। মিঃ ব্লেক তীক্ষ্ণ দৃষ্টিতে চারি দিকে চাহিতে চাহিতে, এবং যদি কোন দিকে কোন শব্দ শুনিতে পান এই আশায় উন্মুক্তকর্ণ হইয়া মন্থর গতিতে মোটর পরিচালিত

করিলেন। ভবিষ্যতে তিনি কোন্ পন্থা অবলম্বন করিবেন তৎসম্বন্ধে যেন কাহারও ইঙ্গিতের প্রতীক্ষা করিতে লাগিলেন।

অবশেষে সম্পূর্ণ অপ্রত্যাশিত ভাবে তাঁহার আশা পূর্ণ হইল। একটী লোক হঠাৎ পথিপ্রান্তস্থ অন্ধকারের ভিতর হইতে এক লম্ফে পথের মধ্যস্থলে উপস্থিত হইল। সে উভয় হস্ত ঊর্দ্ধে তুলিয়া মিঃ ব্লেককে গাড়ীর গতিরোধ করিবার জন্য ইঙ্গিত করিবামাত্র মিঃ ব্লেক তাহার সম্মুখে অগ্রসর হইয়া ব্রেক কষিয়া গাড়ী থামাইলেন।

আগন্তুক তাঁহাকে ব্যগ্রভাবে তাড়াতাড়ি বলিল, "ব্র্যাক্‌নেলের ভিতর দিয়া গাড়ী চালাইতে থাকুন; বাগ্‌সটের রাস্তা পার হইয়া এস্‌কটের এধারে থামিবেন; সেই সময় ঠগীদের দল দেখিতে পাইবেন। আপনি যেমন শিকারের সন্ধানে আছেন, লারীও সেই রকম শিকারের চেষ্টায় আসিয়াছে। তাহার লক্ষ্য একখানি মোটর-কার,—যে কোম্পানী তাহাকে সেলামী দিতে রাজী হয় নাই, গাড়ীখানি তাহাদেরই। ওদিকে করিগানের দলও সেই চেষ্টায় ফিরিতেছে।"—সে মিঃ ব্লেকের কানের কাছে মুখ বাড়াইয়া ফিস্-ফিস্ করিয়া আরও কি কতকগুলি কথা বলিল।

মিঃ ব্লেক তাহার সকল কথা শুনিয়া সেই অন্ধকারাচ্ছন্ন পথে দ্রুতবেগে গাড়ী চালাইয়া দিলেন। এ ত আমাদের কুণ্ডু, চ্যাটার্জ্জি ব্রাদার-ইন্-ল কোম্পানীর তিন হাত-ফেরতা দুশো টাকা দামের ফোর্ডের গাড়ীর কঙ্কাল নহে যে, দশ জনে 'হিঁয়ো জোয়ান ঠ্যালো' 'কাঁধ বাধিয়ে ঠ্যালো' আধ মাইল ঠেলিয়া তাহার ইঞ্জিন সচল করিবে, এবং যখন তাহা চলিতে থাকিবে তখন তাহার লৌহ-পঞ্জর বিদীর্ণ করিয়া এরূপ শ্রবণভেদী আর্ত্তনাদ উত্থিত হইবে যে, সেই শব্দে গভীর নিশীথে পল্লীবাসীরা গাঢ় নিদ্রাভঙ্গে আচম্বিতে শয্যায় উঠিয়া-বসিয়া বলিবে 'জয় মা তারা'র সঙ্গীত কি মনোহর! মরা মানুষের ঘুম ভাঙ্গে!—মিঃ ব্লেক যে কার চালাইতেছিলেন তাহার শব্দ শ্রুতি-মধুর, গতি চাঞ্চল্যহীন; নৈশঅন্ধকার-পরিব্যাপ্ত পথে তাহার শব্দ মৃদু সঙ্গীতের মত শুনাইতে লাগিল। সহসা ওয়াকিংহামের পথপ্রান্তবর্ত্তী আলোক-

রাশি মিঃ ব্লেকের চক্ষুতে প্রতিফলিত হইল। তিনি সেই নিস্তব্ধ নগরের আঁকা-বাঁকা সঙ্কীর্ণ পথে ধীরে গাড়ী চালাইয়া যখন নগর অতিক্রম করিয়া পুনর্ব্বার খোলা মাঠে আসিয়া পড়িলেন তখন তাহার গতিবেগ অধিকতর বর্দ্ধিত করিলেন।

সেই পথে তিনি একখানি 'কার' পশ্চাতে ফেলিয়া তাহার পাশ দিয়া অগ্রসর হইলেন। তাহার আলো মুহূর্ত্তের জন্য তাঁহার চোখে পড়িল, তাহার পর তিনি ব্র্যাকনেলের একটি চৌরাস্তার মোড়ে উপস্থিত হইতেই একখানি মোটরের বংশীধ্বনি শুনিতে পাইলেন; মুহূর্ত্ত পরে একখানি মোটর-কার তীব্র আলোকরশ্মি বিকীর্ণ করিয়া তাঁহার পার্শ্বে উপস্থিত হইল। সেই গাড়ীর চালক বায়ুবেগে গাড়ী চালাইতেছিল। সে তাঁহার অগ্রগামী হইয়া এস্কট্ রোডে প্রবেশ করিল; কিন্তু বাগ্সট্ রোডে পড়িয়া মিঃ ব্লেক সেই মোটরের অগ্রগামী হইলেন। তিনি ভাবিতে লাগিলেন—যে গাড়ীখানি তিনি পশ্চাতে ফেলিয়া আসিলেন তাহা কি লারী হকের দলের গাড়ী? অথবা করিগান লারী হকের প্রতিদ্বন্দ্বিতা করিবার জন্য তাহার দলের দস্যুগুলিকে একত্র সম্মিলিত করিতেছে?

উভয় গাড়ী দ্রুতবেগে চলিয়া বাগ্সট রোডের একটি নির্জ্জন অংশে উপস্থিত হইল। এই পথের এক দিকে জঞ্জালপূর্ণ একটা জলা, অন্য দিকে গভীর জঙ্গল। মিঃ ব্লেক বুঝিতে পারিলেন যুদ্ধারম্ভের আর অধিক বিলম্ব নাই। মিঃ ব্লেক কতকগুলি মনুষ্য-মূর্ত্তি অন্ধকারে ভূতের মত দণ্ডায়মান দেখিলেন; কিন্তু সকলেই নিস্তব্ধ, যেন সতর্ক ভাবে কোন সুযোগের প্রতীক্ষা করিতেছিল। সেখানে তিনি কয়েকখানি শকট বৃত্তাকারে দণ্ডায়মান দেখিলেন। তন্মধ্যে একখানি শকট বিচ্ছিন্ন; অন্য শকটগুলি চক্রাকারে তাহা ঘিরিয়া ফেলিয়াছিল। মিঃ ব্লেকের অনুমান হইল—এই অস্থি-খণ্ডের জন্যই কুকুরগুলা কাম্ড়া-কাম্ড়ি করিতে উদ্যত হইয়াছে। (Blake reasoned that this was the bone for which the dogs were to fight.) মিঃ ব্লেকের গাড়ীর মাথার আলো মুহূর্ত্তের জন্য জ্বলিয়া উঠিলে তিনি সেই বিচ্ছিন্ন শকটের

ভিতর দুইজন লোককে উপবিষ্ট দেখিলেন। তাহাদের একজনকে সেই শকটের চালক বলিয়াই তাঁহার ধারণা হইল। দ্বিতীয় ব্যক্তি পুলিশ-নিয়োজিত প্রহরী। তাহারা উভয়েই চঞ্চল দৃষ্টিতে চতুর্দ্দিকের অবস্থা দেখিতেছিল। হঠাৎ পুলিশম্যানটা মুখের কাছে হাত তুলিল ; তাহার পরমুহূর্ত্তেই পুলিশের হুইস্লের শব্দে চতুর্দ্দিক প্রতিধ্বনিত হইল।

পথের এক প্রান্ত হইতে কে গম্ভীর স্বরে বলিল, "এই দিকে হক !—এই ছুঁচোগুলাকে তাড়াইবার ব্যবস্থা কর।"

আর একজন বলিল, "লারী, সেই ধাড়ী ছুঁচোটা কোথায় ? তাহাকে দলবল সমেত তাড়াইয়া লইয়া চল।"

মুহূর্ত্তপরেই সাইলেন্সার-সংযুক্ত বন্দুক হইতে 'হিস্' করিয়া একটা শব্দ হইল ; সঙ্গে সঙ্গে কোন ধাতব দ্রব্যে গুলীর সংঘর্ষণ শব্দ ! সেই গুলী বর্ষণ সাঙ্কেতিক ইঙ্গিত। তাহার পরেই গুড়ুম-গুড়ুম শব্দ। সেই শব্দ শুনিয়া মিঃ ব্লেক বুঝিতে পারিলেন—মেসিন-গন হইতে গুলীবর্ষণ আরম্ভ হইয়াছে। তাহার পর আহতের আর্ত্তনাদ ও যন্ত্রণাসূচক কাতরোক্তি তাঁহার কর্ণগোচর হইল।

তাহার পর মুহূর্ত্তমধ্যে সেই সকল মূর্ত্তি সহসা অদৃশ্য হইল। এই সকল দস্যু মেসিন-গানের সম্মুখে বীরত্ব প্রকাশ করিতে সাহস করে না। তাহারা তাড়াতাড়ি নিরাপদ স্থানে পলায়ন করে, এবং অদৃশ্য থাকিয়া দুই একটা গুলী ছাড়িয়া শত্রুপক্ষকে হত বা আহত করিবার চেষ্টা করে।

সহসা একটি আলো জ্বলিয়া উঠিল ; একটি বিজলি-বাতির উজ্জ্বল আলোক একটি শ্বেত পতাকার উপর প্রতিফলিত হইল। সেই পতাকাটি একখানি দীর্ঘ লাঠীর মাথায় উড়িতেছিল।

একজন বলিল, "ব্রাদার গ্লিম বোধ হয় সব সাবাড় করিতে উদ্যত হইয়াছে ! আমি লারীর সঙ্গে পরামর্শ করিয়া সকল হাঙ্গামা শেষ করিতে চাই।"

আর একজন বলিল, "লারী এখানে নাই।"

প্রথম ব্যক্তি বলিল, "সেই ছুঁচোটা এ সময় এখানে থাকিবে না তা জানি ; যে কর্ত্তৃত্ব করিবে—তাহাকেই আমার সকল কথা বলিতে চাই।"

একখানি গাড়ীর মাথার আলো হঠাৎ জ্বলিয়া উঠিল। সেই আলোকে করিগানের বিশাল দেহ মিঃ ব্লেকের দৃষ্টিগোচর হইল। স্লিম করিগান নির্ভীক চিত্তে ধীরে ধীরে অগ্রসর হইল। তাহার উভয় হস্ত উভয় পার্শ্বে প্রসারিত হইল। তখন লারীর লোকগুলি নিশ্চল রহিল। কিছু কাল পরে আর একটি মূর্ত্তি সেই আলোক-চক্রের মধ্যে উপস্থিত হইলে মিঃ ব্লেক তাহাদের উভয়কে মুখোমুখী হইয়া দাঁড়াইয়া পরামর্শ করিতে দেখিলেন; কিন্তু তাহাদের উভয়েরই হস্ত প্রসারিত; উভয়ে চঞ্চল ভাবে চারি দিকে চাহিতে লাগিল! মিঃ ব্লেকের অঙ্গুলি যেন দৈবক্রমেই তাঁহার গাড়ীর বৈদ্যুতিক শিঙা স্পর্শ করিল।

সেই শব্দ শুনিয়া পথের দুইজন লোক চিত হইয়া মাটীতে শুইয়া পড়িল; তাহাদের উভযেরই হস্তে টোটাভরা অটোমেটিক পিস্তল। তাহারা তাহা উদ্যত করিয়া প্রতীক্ষা করিতে লাগিল।

মিঃ ব্লেকের অদূরে একটি লোক দাঁড়াইয়া ছিল; সে সক্রোধে হুঙ্কার দিয়া উঠিল। মিঃ ব্লেক উচ্চৈঃস্বরে বলিলেন, "ও আমার ভুল হইয়াছে ভাই সকল, এজন্য আমি দুঃখিত, হঠাৎ আমার হাত ফস্‌কাইয়াছিল।"

এই কথা শুনিয়া ভূতলশায়ী লোক দুইটি তৎক্ষণাৎ উঠিয়া দাঁড়াইল, এবং পুনর্ব্বার তাহাদের পরামর্শ চলিল। দূর হইতে অনেকগুলি আলোকের উজ্জ্বল আভা সেই দিকে বিকীর্ণ হইতে লাগিল। মিঃ ব্লেক বুঝিতে পারিলেন নগর-প্রান্তে অনেক লোক জাগিয়াছে। ঠগীদলের উভয় সর্দ্দার পশ্চাতে সরিয়া গেল; যেন তাহাদের মধ্যে সন্ধি হইয়া গেল।

অতঃপর করিগানের আদেশে কয়েকখানি মোটর-কার বাগ্‌সটের দিকে চলিয়া গেল। যেগুলি যেখানে দাঁড়াইয়া রহিল তাহা লারীর গাড়ী, ইহা বুঝিতে পারিয়া মিঃ ব্লেকও গাড়ী লইয়া অপেক্ষা করিতে লাগিলেন; কারণ তিনি যে গাড়ী লইয়া আসিয়াছিলেন তাহা লারীর সংগৃহীত গাড়ী এবং তিনি তাহারই অনুচরের প্রতিনিধিত্ব করিতেছিলেন। বিশেষতঃ তিনি প্রথমে লারী হকেরই অনুসরণ করিতে ব্যস্ত হইয়াছিলেন।

পথের মধ্যস্থলে যে গাড়ীখানি বিচ্ছিন্ন ভাবে দাঁড়াইয়া ছিল, তিনজন লোক দূর হইতে সেই গাড়ীর নিকট উপস্থিত হইল; মিঃ ব্লেক দেখিলেন তাহারা সেই গাড়ীর আরোহী ও চালককে বাঁধিয়া গাড়ী হইতে নামাইয়া লইল; সৌভাগ্যক্রমে তাহাদের কেহই আহত হয় নাই। তাহাদিগকে রজ্জুবদ্ধ অবস্থায় বেড়ার ধারে নিক্ষেপ করা হইল। অতঃপর লারীর দল সেই স্থান ত্যাগ করিল; লারীর কোন আদেশ প্রচারিত হইল না। গাড়ীগুলি শ্রেনীবদ্ধ ভাবে ধীরে ধীরে চলিতে লাগিল। মিঃ ব্লেককেও সেই সকল শকটের অনুসরণ করিতে হইল।

মিঃ ব্লেক লারীর অনুচর-রূপে গাড়ী লইয়া কিছু দূর চলিবার পর পশ্চাতে দৃষ্টিপাত করিলেন; তিনি দূর আকাশে লোহিতালোকের আভা দেখিয়া বুঝিতে পারিলেন পুর্ব্বোক্ত গাড়ী অগ্নি-সংযোগে নষ্ট করা হইয়াছে।

ঠগী দস্যুরা গাড়ী লইয়া শ্রেণীবদ্ধ ভাবে চলিতে লাগিল। মিঃ ব্লেক যে গাড়ী চালাইতেছিলেন, তাহা সকলের পশ্চাতে ছিল; ঐ সকল শকট শ্রেণীবদ্ধ ভাবে যখন এস্কটের পথে প্রত্যাবর্ত্তন করিল তখন মিঃ ব্লেকের গাড়ী অন্যান্য গাড়ীর অগ্রগামী হইল; সকল গাড়ীর মাথায় আলো সম্মুখের পথ বহুদূর পর্য্যন্ত আলোকিত করিতে লাগিল। অদৃশ্য থাকিয়া কেহ কেহ মটর-কারগুলি থামাইবার আদেশ করিল; কিন্তু মটর-চালকেরা তাহাদের আদেশে কর্ণপাত করিল না; মুহূর্ত্তপরে একটি স্থূলকায় লোক পথে আসিল; মিঃ ব্লেক তাহার দেহে পুলিশের পরিচ্ছদ দেখিতে পাইলেন, গাড়ীর আলোকে তাহার কোটের শুভ্র বোতামগুলি ও শিরস্ত্রাণ ঝক্-ঝক করিতে লাগিল।

সে গম্ভীর স্বরে বলিল, "আইনের মান রাখিবার জন্য তোমাদের গাড়ী থামাইতে হইবে।"

একজন লোক উত্তেজিত স্বরে বলিল, "পথ ছাড়িয়া সরিয়া পড পুলিশ-বাবা!"

পুলিশম্যানটা ধাক্কা খাইয়া মাটীতে পড়িয়া গেল। মিঃ ব্লেক গাড়ী

লইয়া সেই স্থানে উপস্থিত হইয়া দেখিতে পাইলেন—সে তখন মাটি হইতে উঠিয়া পোষাকের ধূলা ঝাড়িতেছিল। মিঃ ব্লেক কোথায় যাইতেছিলেন তাহা জানিতেন না; কিন্তু তিনি আইন ভঙ্গ করিয়া একদল ঠগীর অনুচর-রূপে তাহাদের সঙ্গে যাইতেছেন ভাবিয়া অত্যন্ত অস্বস্তি বোধ করিতে লাগিলেন, তথাপি তাহাদের সঙ্গে তাঁহাকেও চলিতে হইল।

* * * *

মিঃ ব্লেকের সুযোগ্য সহকারী স্মিথকে তাহার মনিবের আদেশে সেই রাত্রে লণ্ডনের কদর্য্য পল্লীতে ঘুরিয়া বেড়াইতে হইল। সে গুণ্ডা ও দস্যুদের আড্ডায় ঘুরিয়া যে লোকটির সন্ধান করিতেছিল—সে খাঁটী আমেরিকান, এবং তাহার ন্যায় স্থূলকায় লোক লণ্ডনে আর একটিও ছিল না। স্লিম্ করিগানকে সনাক্ত করিতে হইলে তাহার এই পরিচয়ই যথেষ্ট।

গুণ্ডা ও দস্যুদল লণ্ডনের কোন্ কোন্ অংশে বাস করে—তাহা স্মিথের সুবিদিত, সুতরাং করিগানের সন্ধানে কোথায় কোন্ আড্ডায় যাইতে হইবে—তাহাও সে জানিত। স্মিথকে প্রাণ হাতে করিয়া গুণ্ডাদের অনেক গুপ্ত আড্ডায় যাইতে হইল। স্মিথ মিঃ ব্লেকের সহিত সেই সকল স্থানে পূর্ব্বে অনেকবার গিয়াছিল, সুতরাং কোথায় প্রবেশ করিতে কি কৌশল অবলম্বন করিতে হয় তাহা সে জানিত।

নানা স্থানে ঘুরিয়া সে জিন্-স্লিং নামক একটি অনুচ্চ সুদীর্ঘ একতালা ঘরে প্রবেশ করিল। আড্ডাটি রংদার-ভাবে সজ্জিত। সেখানে লোহিতপরিচ্ছদধারী একদল পুরুষ একদল স্থূলোদরা কঠোর-নয়না নারীর সহিত নৃত্য করিতেছিল, এবং তাহাদের নৃত্যের তালে তালে বাজনা বাজিতেছিল; কিন্তু সহসা তাহাদের নৃত্য বন্ধ হইল, বাদ্যধ্বনি নীরব হইল। লোকগুলি সভয়ে চারিদিকে চাহিতে লাগিল; নারীদের মুখ শুকাইল। তাহাদের সঙ্গীরা কি বিপদের আশঙ্কায় অত্যন্ত ব্যাকুল হইল। স্মিথ এই পরিবর্ত্তনের কারণ বুঝিতে পারিল না; তাহার সন্দেহ হইল, সেখানে হয় ত কোন দস্যুদল

আসিয়া তাহাদিগকে আক্রমণ করিবে; অবশেষে সে সেই কক্ষের এক প্রান্তে একজন আগন্তুককে দেখিতে পাইল।

লোকটি খর্ব্বকায়, কৃশ; তাহার মস্তকের কেশরাশি শুভ্র; সে অত্যন্ত ব্যাকুল ভাবে তাহার উরুতে চপেটাঘাত করিতেছিল। তাহার চক্ষু উজ্জ্বল কিন্তু মুখ বিবর্ণ; তাহার ললাটের শিরা কম্পিত হইতেছিল। সে সেই কক্ষের চারিদিকে সভয়ে চাহিতেছিল—যেন কোন বিপদের আশঙ্কা করিতেছিল।

কিছুক্ষণ পরে একটি স্থূলকায় প্রফুল্ল লোক সহসা স্মিথের পশ্চাতে আসিয়া দাঁড়াইল। সে চতুর্দিকে দৃষ্টিপাত করিয়া স্ফূর্ত্তিভরে বলিল, "ব্রাদার, এই ছেলে মেয়ের দল বেশ সুখে আছে ত? আর একটা মজার খবর শুনিয়াছ কি? করিগান আমাদের সম্মানিত করিতে আসিয়াছেন! আসুন ব্রাদার করিগান!

কুলোর মত প্রকাণ্ড একখান হাত (a hand the size of a ham) স্মিথকে পথ হইতে সরাইয়া দিয়া, মাংসপিণ্ডের একটি পাহাড় সেই নাচের মজলিসে প্রবেশ করিল। তাহার পর খানার আয়োজন আরম্ভ হইল। সকলেই খানার মজলিসে ঝুঁকিয়া পড়িল। টেবিলে খানা পরিবেশন আরম্ভ হইলে স্মিথও একখানি টেবিলে বসিয়া পড়িল।

সেই কক্ষের অন্য সকলে টেবিলে বসিলেও দস্যু-দলপতি করিগান দাঁড়াইয়া রহিল। পাতলা কাপড়ের ঢিলা পোষাকে তাহার বিশাল দেহ সকলেরই বিস্ময় আকর্ষণ করিল। শুভ্র কেশধারী লোকটি একটা চেয়ারে বসিয়া নির্নিমেষ নেত্রে করিগানের মুখের দিকে চাহিয়া রহিল। তাহার হাত কাঁপিতে লাগিল।

করিগান বলিল, "লারী হক, তোমার বাহাদুরী আমি স্বীকার করিতে বাধ্য। আমার ধারণা ছিল ইংরাজ পাহারাওয়ালাগুলা তোমাদের সকলকে বাঁধিয়া লইয়া গিয়াছে। কিন্তু বাগ্‌সট রোডে তোমার উপস্থিত থাকা উচিত ছিল। তুমি সেখানে হাজির না থাকিলেও তোমার দলের লোক সেখানে একটা অন্যায় করিয়াছে। যাহা হউক, তোমার সঙ্গে দেখা করিবার জন্য আগ্রহ

হওয়ায় আমি তোমার আড্ডায় আসিয়াছি। তোমার সঙ্গে দুই একটা জরুরী কথাও আছে কি না; কিন্তু তুমি ও রকম মুখ চুণ করিয়া বসিয়া আছ কেন লারী?"

স্মিথ চেয়ারে বসিয়া করিগানের মুখের দিকে চাহিয়া রহিল। সে বোধ হয় তাহার মনের ভাব কতকটা বুঝিতে পারিল। করিগানের হাত তাহার বুকের পকেটের উপর সংরক্ষিত। লারী হক করিগানের মুখের দিকে চাহিয়া কাঁপিতেছিল; সে তাহার হাত একবার পকেটে পুরিতেছিল, আর একবার বাহির করিতেছিল।

লারী হক সহসা নীরস স্বরে বলিল, "কে তোমাকে এখানে আসিতে বলিয়াছিল করিগান? আমরা তোমাকে এখানে চাই না। (we don't want you here) তুমি যে কত বড় ইতর পাজী লোক—তাহা—"

কথা শেষ হইবার পূর্ব্বেই জোড়া পিস্তলের গভীর গর্জ্জনে সেই কক্ষ প্রতিধ্বনিত হইল। উভয় দস্যু-দলপতি বোধ হয় ঠিক একই সময়ে পিস্তলের ঘোড়া টিপিয়াছিল। কিন্তু উভয়ের কেহই বোধ হয় লক্ষ্য স্থির করিয়া পিস্তল আওয়াজ করে নাই, সুতরাং গুলী লক্ষ্যভ্রষ্ট হইল; ঠিক সেই মুহূর্ত্তেই স্মিথ জ্যা-নির্ম্মুক্ত তীরের মত বায়ুবেগে করিগানের দিকে লাফাইয়া পড়িতেই করিগানের মাথার সঙ্গে তাহার মাথার বিসম ঠোক্কর লাগিল। সেই আঘাতে করিগান টলিতে টলিতে এক পাশে ঝুঁকিয়া পড়িল। করিগানের পিস্তলের গুলী অদূরবর্ত্তী পিয়ানোর বাক্সে বিদ্ধ হইল। লারী হকের পি...লের গুলী করিগানের কাঁধের পাশ দিয়া চলিয়া গেল।

মুহূর্ত্ত মধ্যে যেন কাহারও ইঙ্গিতে সেই কক্ষের সমস্ত আলো এক সঙ্গে নিবিয়া গেল! তাহার পর চতুর্দ্দিক নিস্তব্ধ। যাহারা জিন্ স্লিংএ আমোদ-প্রমোদ করিতে আসিয়াছিল, তাহাদের পদশব্দ ও পরিচ্ছদের খস্-খস্ শব্দ সেই কক্ষের নিস্তব্ধতা ভঙ্গ করিতে লাগিল। তাহারা সেই অন্ধকারে ব্যগ্রভাবে দ্বারের দিকে অগ্রসর হইতেছিল।

স্মিথ সেই অন্ধকারে দ্বারের দিকে সরিয়া যাইবার পূর্বে একখানি প্রকাণ্ড

হাত তাহার কাঁধ চাপিয়া ধরিল। সে তাহার গালে পিস্তলের চোঙের কঠিন ও শীতল স্পর্শ অনুভব করিল। তাহার আর নড়িবার উপায় রহিল না।

করিগান স্মিথের সম্মুখে দাঁড়াইয়া অস্ফুষ্ট স্বরে বলিল, "ওহে ছোকরা তোমার সঙ্গে আমার গোটাকতক কথা আছে। কিন্তু এখানে তাহার স্থযোগ হইবে না। হে, তুমি এই ছোকরাকে কাঁধে তুলিয়া আমাদের মোটর-কারের ভিতর ফেলিয়া রাখ। আমরা উহাকে সঙ্গে লইয়া যাইব, পরে স্থযোগ হইলে উহাকে কিঞ্চিৎ শিক্ষাদানের ব্যবস্থা করিব।"

স্মিথ তাহার কবল হইতে মুক্তিলাভের চেষ্টা করিল; কিন্তু মুহূর্ত্তমধ্যে তাহার মস্তকে পিস্তলের কুঁদা দ্বারা এরূপ প্রচণ্ডবেগে আঘাত হইল যে, কিছুকালের জন্য তাহার চেতনা বিলুপ্ত হইল। তাহার অসাড় দেহ করিগানের পদপ্রান্তে লুটাইয়া পড়িল।

# পঞ্চম প্রবাহ

## মিঃ ব্লেক ও লারী হক

মিঃ ব্লেক সম্মুখে একটি লোহিত আলোক দেখিতে পাইলেন, তাহা মোটর-গাড়ীর পশ্চাতের আলো। সেই গাড়ী পথের অন্ধকার বিদীর্ণ করিয়া বায়ুবেগে তাঁহার সম্মুখ হইতে চলিয়া গেল; তখন অন্যান্য গাড়ীগুলি তাহার পশ্চাতে পড়িয়া রহিল, কিন্তু সেগুলি ক্রমশঃ অদৃশ্য হইতে লাগিল। মিঃ ব্লেক অগ্রগামী গাড়ীখানিকে দৃষ্টির বাহিরে যাইতে দিবেন না সঙ্কল্প করিয়া প্রস্কটের পথ ধরিয়া সবেগে তাহার অনুসরণ করিলেন। তাহা উইণ্ডসর অভিমুখে পূর্ণবেগে ধাবিত হইল। এই ভাবে দীর্ঘ পথ অতিক্রম করিয়া তাহা একটি দেউড়ির ভিতর প্রবেশ করিল, এবং উদ্যান-মধ্যবর্ত্তী কঙ্করাচ্ছন্ন বক্র পথে একটি অট্টালিকার সম্মুখে উপস্থিত হইল। তাহা সেখানে দাঁড়াইতেই মিঃ ব্লেকও তাহার গজ দুই পশ্চাতে গাড়ী থামাইলেন। অতঃপর তিনি তাঁহার আসন ছাড়িয়া নীচে নামিতে উদ্যত হইলেন; তাহা লক্ষ্য করিয়া অন্য গাড়ীর আরোহী তাহার গাড়ী হইতে তাঁহাকে কঠোর স্বরে বলিল "ওহে মিঃ ড্রাইভার তুমি যেখানে বসিয়া আছ ঐখানেই থাকো। তুমি কি ক্ষেপিয়াছ? তুমি কি উদ্দেশ্যে আমার অনুসরণ করিয়া নিজের ইচ্ছায় এখানে আসিয়াছ? তুমি আমাদের দলের সকলের হাতে দড়ি দিতে চাও না কি? তোমার মতলব কি?" —সঙ্গে সঙ্গে একটা তীব্র আলোকচ্ছটা সহসা তাঁহার মুখের উপর বিক্ষিপ্ত হইল।

মিঃ ব্লেক কি বলিয়া আত্মসমর্থন বা ক্ষমা প্রার্থনা করিবেন তাহা হঠাৎ স্থির করিতে পারিলেন না। তিনি কিরূপ সঙ্কটময় স্থানে উপস্থিত হইয়াছেন তাহা বুঝিতে পারিলেন। আত্মরক্ষার প্রয়োজন হইতে পারে ভাবিয়া তিনি

বুকের পিস্তলে হাত দিলেন; কিন্তু মুহূর্ত্তমধ্যে পূর্ব্বোক্ত বিজলি-বাতির আলো নির্ব্বাপিত হইল। মিঃ ব্লেকের অগ্রগামী শকটের আরোহী গাড়ী হইতে নামিয়া নিঃশব্দে সেই অট্টালিকার বারান্দায় উঠিল। মিঃ ব্লেক তাহার অনুসরণ করিবার জন্য অন্ধকারে সিঁড়িতে উঠিলেন।

অট্টালিকার বারান্দার পাশে সেকেলে-ধরণের একটি হল-ঘর। সেই কক্ষটি মৃদু দীপালোকে আলোকিত। মিঃ ব্লেক বারান্দার সিঁড়ি হইতে মুক্তদ্বার-পথে সেই কক্ষের ভিতরের কিয়দংশ দেখিতে পাইলেন; তিনি সেই কক্ষের আসবাব-পত্রের বৈচিত্র্য ও মহার্ঘতা দেখিয়া বিস্মিত হইলেন এবং বারান্দায় উঠিবেন কি না সিঁড়িতে দাঁড়াইয়া তাহাই চিন্তা করিতে লাগিলেন; সেই সময় তাঁহার অগ্রগামী ব্যক্তি তাঁহাকে লক্ষ্য করিয়া বলিল, "কে হে! তুমি কি ষ্টীভ?—ষ্টীভ হইলে এ দিকে উঠিয়া এসো।"

মিঃ ব্লেক বুঝিতে পারিলেন বক্তা তাঁহাকে মোটর-চালক ষ্টীভ বলিয়া ভ্রম করিয়াছে। সুতরাং তিনি সেই স্থান হইতে সরিয়া পরিবার চেষ্টা না করিয়া বারান্দায় উঠিলেন এবং খোলা দরজা দিয়া বারান্দা-সংলগ্ন পূর্ব্বোক্ত হল-ঘরে প্রবেশ করিলেন।

সেই কক্ষের ভিতর হইতে একজন উত্তেজিত স্বরে বলিয়া উঠিল, "করিগান আমাকে গুলী করিয়াছিল। সে আমাকে সাবাড় করিবার চেষ্টায় ছিল; কিন্তু আমি অল্পের জন্য বাঁচিয়া গিয়াছি। তাহার হাত এড়াইয়া আসিয়াছি, কিন্তু তুমি কে?"

মিঃ ব্লেক বক্তার মুখের দিকে দৃষ্টিপাত করিলেন; পক্ককেশ কৃশ লারী হুক ঘরের ভিতর একখান চেয়ারে বসিয়া এই কথা বলিতেছিল। তাহার কথা শেষ হইলে সে কলের পুতুলের মত চেয়ার হইতে লাফাইয়া উঠিল। করিগানের সহিত বিরোধের ফলে তাহার মুখমণ্ডলের বিবর্ণতা তখনও বর্ত্তমান ছিল। সে তাহার মানসিক অধীরতা গোপন করিতে না পারিয়া হঠাৎ অত্যন্ত উত্তেজিত হইয়া উঠিল এবং দাঁড়াইয়া থাকিলেও তাহার পদদ্বয় থর-থর করিয়া কাঁপিতেছিল।

মিঃ ব্লেক তাহার ভাবভঙ্গি দেখিয়া বিপদের আশঙ্কায় পিস্তলটি চক্ষুর নিমেষে পকেট হইতে বাহির করিয়া লইলেন ; তাহার পর তিনি ধীর পদবিক্ষেপে লারী হকের সম্মুখে অগ্রসর হইলেন। চলিতে চলিতে মনে হইল দস্যুদলপতির গৃহে তিনি সশস্ত্র হইয়াও একাকী। কিন্তু তিনি কর্ত্তব্য স্থির করিবার পূর্বেই তাঁহার হাতের কব্জীতে সবেগে মুষ্ট্যাঘাত হইল ; সেই আঘাতে পিস্তলটা তাঁহার হাত হইতে খসিয়া মেঝের উপর পড়িয়া গেল। সেই সুযোগে তাঁহার উভয় হস্ত শৃঙ্খলিত করিবার চেষ্টা হইল। অনেকগুলি হাত তাঁহার হাতের উপর আসিয়া পড়িল।

মিঃ ব্লেক মুখ তুলিয়া চারিজন লোককে প্রসারিত হস্তে তাঁহার সম্মুখে দণ্ডায়মান দেখিলেন। তাহারা সেই কক্ষের বিভিন্ন কোণে লুকাইয়া ছিল। তাহারা সকলেই এক সঙ্গে তাঁহার সম্মুখে লাফাইয়া পড়িয়া তাঁহাকে আক্রমণ করিয়াছিল। তিনি তাহাদের মুখে সাফল্য-গর্ব প্রতিফলিত দেখিলেন। মিঃ ব্লেক জ্যা-নির্ম্মুক্ত তীরের ন্যায় বেগে সম্মুখে লাফাইয়া পড়িলেন ; সেই লাফের সঙ্গে সঙ্গে অদূরবর্ত্তী বাতায়নের শার্সি খন্-খন্ ঝন্-ঝন্ শব্দে ভাঙ্গিয়া পড়িল। মিঃ ব্লেক উভয় হস্ত সম্মুখে প্রসারিত করিয়া সেই ভাঙ্গা জানালার ভিতর দিয়া নীচে লাফাইয়া পড়িলেন।

যাহারা তাঁহাকে ধরিবার জন্য বাতায়ন পর্য্যন্ত তাঁহার অনুসরণ করিয়াছিল তাহারা তাঁহার পশ্চাতে আসিলেও জানালা দিয়া নীচে লাফাইয়া পড়িতে সাহস করিল না। তাহারা বিফল আক্রোশে চিৎকার করিয়া উঠিল। মিঃ ব্লেক অট্টালিকার বাহিরে লাফাইয়া পড়িয়া দেখিলেন—তাঁহার পদতলে স্তুপাকার গুল্ম ও লতা। তাহার উপর নিক্ষিপ্ত হওয়ায় তিনি পদদ্বয়ে অল্পই আঘাত পাইয়াছিলেন ; তথাপি নীচে পড়িয়াই দৌড়াইতে পারিলেন না, উঠিয়া দাঁড়াইয়া সামলাইয়া লইবার চেষ্টা করিলেন। কিন্তু মুহূর্ত্ত পরেই গুলী চলিল ; তিনি অদূরে বন্দুকের গম্ভীর নির্ঘোষ শুনিতে পাইলেন। তিনি যে ঝোপের ভিতর দাঁড়াইয়াছিলেন তাহা লক্ষ্য করিয়া পুনঃ পুনঃ গুলী বর্ষিত হইতে লাগিল।

লারী হক তাহার হল-ঘরের ভিতর দাঁড়াইয়া উচ্চৈঃস্বরে আদেশ করিল, "শীঘ্র ধর ; সেই শয়তানটাকে ধরিয়া আমার সম্মুখে হাজির কর। সে ষ্টীভ নহে।"

লারীর আদেশে সেই অট্টালিকা হইতে তাহার অনেকগুলি অনুচর বারান্দায় বাহির হইল। তাহারা তাহাদের দলপতির রুক্ষ মেজাজ দেখিয়া অত্যন্ত ভীত হইয়াছিল। তাহারা তখন তাহার সম্মুখ হইতে পলাইতে পারিলে বাঁচে!

মিঃ ব্লেককে ধরিবার জন্য তাহাদের তেমন আগ্রহ ছিল না ; সেই রাত্রে তাহাদিগকে লারীর সম্মুখে আর আসিতে না হয়—এই উদ্দেশ্যে তাহারা তাড়াতাড়ি সরিয়া পড়িল।

মিঃ ব্লেক অতি অল্প সময়ের মধ্যে অনেক কথাই ভাবিয়া লইলেন। ( **did a lot of thinking in a short space of time.** ) তাহার পর তিনি রডডেনড্রন-কুঞ্জের ভিতর দিয়া কিছুদূর দৌড়াইয়া চলিলেন। সেই গুল্মরাশি এরূপ ঘন-সন্নিবিষ্ট যে, তাহার অন্তরালে আশ্রয় লইয়া ধীরে-সুস্থে চলিলেও ধরা পড়িবার আশঙ্কা ছিল না। তিনি নিঃশব্দে চলিতে চলিতে লারী হকের অনুচরবর্গের দাপাদাপি ও দৌড়াদৌড়ির শব্দ শুনিতে পাইলেন। তাহাদের ডাক-হাঁকে চতুর্দিক প্রতিধ্বনিত হইতে লাগিল। তাহার পর তাহারা দেউড়ির বাহিরে গিয়া কোলাহল করিতে করিতে পলাতকের সন্ধানে ছুটাছুটি করিতে লাগিল।

মিঃ ব্লেক তাহাদের ব্যর্থপ্রয়াস দেখিয়া মনে মনে না হাসিয়া থাকিতে পারিলেন না। পলাতক আত্মরক্ষার জন্য দ্রুতবেগে দূরে পলায়ন করিবে—ইহাই স্বাভাবিক এবং তাঁহার অনুসরণকারীদের সেইরূপই ধারণা হইয়াছিল। এরূপ নির্বোধ কেহই নাই—যে পলায়নের সুযোগ ত্যাগ করিয়া ধরা দেওয়ার জন্য শত্রুর অদূরে অবস্থিতি করিবে। লারীর অনুচরেরা মিঃ ব্লেককে ধরিবার ছলে মহা উৎসাহে পথ দিয়া দৌড়াইতে লাগিল।

এইভাবে সময় কাটিতে লাগিল। দুই জন লোক লারীর অন্যান্য অনুচরের সঙ্গে পথের দিকে না গিয়া, মিঃ ব্লেক জানালার শার্শি ভাঙ্গিয়া বাগানের যে

গুল্মরাশির উপর লাফাইয়া পড়িয়াছিলেন—সেই ঝোপের ভিতর তাঁহার খোঁজ করিতে লাগিল। তাহাদের ধারণা হইয়াছিল—তিনি জানালার ভিতর দিয়া লাফাইয়া নীচে পড়িয়া হয় ত পা ভাঙ্গিয়া সেই ঝোপের মধ্যেই পড়িয়া আছেন। কিন্তু তাহারা সেখানে তাঁহাকে দেখিতে পাইল না; তিনি সেই স্থান হইতে পলায়ন করিয়াছেন ভাবিয়া তাহারা ঝোপের ভিতর প্রবেশ করিয়াও অধিক দূর অগ্রসর হইল না।

লারীর অন্যান্য অনুচরেরা পথে আসিয়া পরামর্শ করিতে লাগিল। একজন বলিল, "লোকটা ভারী চালাক, মাঠের ভিতর দিয়া দৌড়াইয়া পালাইয়াছে। আমরা কষ্ট করিয়া সকলে এক সঙ্গে সে দিকে যাই কেন? দুই একজন যাইলেই কায হইবে।"

অতঃপর দুই তিনজন মুক্ত প্রান্তরের দিকে ধাবিত হইল; অবশিষ্ট সকলে পাশ কাটাইল।

মিঃ ব্লেক আরও কিছুকাল সেই গুল্মান্তরালে অপেক্ষা করিলেন; তাহার পর তিনি সতর্কভাবে গুঁড়ি মারিয়া সেই স্থান হইতে বাহিরে আসিলেন। তিনি ধীরে ধীরে সদর দরজার নিকট আসিয়া দাঁড়াইলেন; তাহার পর উপুড় হইয়া বুকে হাঁটিয়া কিছুদূর অগ্রসর হইয়া দেখিলেন—তাঁহার এক দিকে একটি উচ্চ প্রাচীর, অন্য দিকে ফাকা ময়দান; তাহার পর কতকগুলি শুষ্ক গুল্মের জঙ্গল। মিঃ ব্লেক বুঝিতে পারিলেন সেই ফাকা ময়দান পার হইবার চেষ্টা করিলেই তাঁহাকে ধরা পড়িতে হইবে। তিনি সম্মুখে চাহিয়া কিছু দূরে লারীর একজন রাইফেলধারী অনুচরকে দেখিতে পাইলেন। তিনি তৎক্ষণাৎ সেই স্থানে উপুড় হইয়া শুইয়া পড়িলেন। তিনি কি উপায়ে সেই অনুচরটার দৃষ্টি অতিক্রম করিবেন তাহাই চিন্তা করিতে লাগিলেন; কারণ তিনি যেখানে ধরাশয্যা গ্রহণ করিয়াছিলেন, সে সেইদিকেই আসিতেছিল। মিঃ ব্লেক বুঝিতে পারিলেন তাহাকে অন্য দিকে ফিরাইতে না পারিলে তাঁহাকে ধরা পড়িতে হইবে।

মিঃ ব্লেক যেস্থানে শুইয়া পড়িয়াছিলেন, সেই স্থানে কতকগুলি ভাঙ্গা ইট পড়িয়া ছিল। তিনি একটা কৌশল স্থির করিয়া একখানি ইট তুলিয়া লইলেন,

এবং পূর্ব্বোক্ত রাইফেলধারী লোকটা যে দিক হইতে আসিতেছিল, সেই ইটখানি এরূপ কৌশলে সেই দিকে নিক্ষেপ করিলেন যে, তাহা সেই লোকটার ঠিক পশ্চাতে পড়িল। শুষ্ক গুল্মরাশি সেই আঘাতে সেখানে নড়িয়া উঠিল। সেই শব্দ শুনিয়া রাইফেলধারী তৎক্ষণাৎ ঘুরিয়া দাঁড়াইল। তাহার পর সেই দিকে রাইফেল উদ্যত করিয়া মুহূর্ত্তকাল কি চিন্তা করিল, কিন্তু গুলী বর্ষণ না করিয়া সেই স্থানে সে উপুড় হইয়া পড়িল, এবং গুল্মরাশির তলা দিয়া দৃষ্টি প্রসারিত করিল।

ঠিক সেই মুহূর্ত্তে মিঃ ব্লেক তাহার মস্তক লক্ষ্য করিয়া একখানি প্রকাণ্ড ইট নিক্ষেপ করিলেন। সেই এগার ইঞ্চি লম্বা ও তিন ইঞ্চি পুরু থান-ইট সবেগে তাহার মাথায় পড়ায় তাহার মাথাটি ফাটিয়া দো-ফাঁক না হইলেও, সে তৎক্ষণাৎ সেই গুল্মরাশির ভিতর মূর্চ্ছিত হইয়া পড়িল। মিঃ ব্লেক নিঃশব্দে তাহার নিকট উপস্থিত হইয়া তাহাকে ফাঁকা যায়গায় টানিয়া আনিলেন।

মিঃ ব্লেক তাহার দেহ পরীক্ষা করিয়া তাহার কোমরে কোমরবন্দ দেখিতে পাইলেন; তিনি উৎসাহ ভরে বলিলেন, "কোমরবন্দ দেখিতেছি; চমৎকার! ইহা দিয়া তোমার হাত বাঁধি, তাহার পর মফ্‌লার দিয়া মুখ বাঁধিলেই আমি কিছু কালের মত নিশ্চিন্ত হইতে পারিব। তোমাকে লুকাইয়া রাখিয়া আমি এই বাড়ীর চারি দিক ঘুরিয়া দেখিব; এখানে কত জন প্রহরী আছে তাহা জানা প্রয়োজন।"

মিঃ ব্লেক আরও দুইজন প্রহরীকে দেখিতে পাইলেন। একজন প্রহরী সেই অট্টালিকার এক কোণে দাঁড়াইয়া ছিল। মিঃ ব্লেক পূর্ব্বোক্ত ঝোপ হইতে বাহির হইবার সময় একটি শুষ্ক শাখার উপর পা ফেলিয়াছিলেন; ইহাতে খড়-মড় শব্দ হওয়ায় সেই প্রহরীটা দূর হইতে তাহা শুনিতে পাইয়া সন্দিগ্ধ চিত্তে সেই দিকে দৃষ্টিপাত করিল; কিন্তু অধিক সতর্ক হওয়াতেই তাহাকে ঠকিতে হইল। সে তাড়াতাড়ি সরিয়া গিয়া মাটীতে ঝুঁকিয়া পড়িল, এবং ঝোপের ভিতর কেহ আছে কি না দেখিবার চেষ্টা করিল। মিঃ ব্লেক তখন একটু দূরে সরিয়া গিয়া সুযোগের প্রতীক্ষা করিতেছিলেন, তাহার মাথায়

ঐরূপ আর একখানা ইট সবেগে নিক্ষিপ্ত হইল। প্রহরীটা সেই আঘাতে মুখ গুঁজিয়া পড়িয়া গেল, আর উঠিতে পারিল না।

তৃতীয় প্রহরী অদূরে গোলমাল শুনিয়া সেই দিকে দৌড়াইয়া আসিতেছিল; কিন্তু মিঃ ব্লেক তাহার মতলব বুঝিতে পারিয়া পূর্ব্ব হইতে প্রস্তুত ছিলেন। সে তাঁহার দিকে দৌড়াইয়া আসিতেই তাঁহার হাতের আধখানা ইট বোঁ করিয়া ছুটিয়া গিয়া তাহার মুখে পড়িল। মুখে প্রচণ্ড বেগে ইষ্টকাঘাত হইলে মানুষের যে অবস্থা হয়—তাহারও সেই অবস্থা হইল। সে মাটীতে পড়িয়া চিৎকার করিতে উদ্যত হইবামাত্র মিঃ ব্লেক এক লম্ফে তাহার মাথার কাছে পড়িয়াই দুই হাতে তাহার গলা টিপিয়া ধরিলেন। প্রহরী হা করিল বটে, কিন্তু কথা বাহির হইল না; ইষ্টকাঘাতে তাহার তিনটি দন্ত স্বস্থানচ্যুত হওয়ায় ফোক্‌লা মুখ হইতে প্রচুর রক্ত নিঃসারিত হইতে লাগিল। মিঃ ব্লেক তাহার গলা টিপিয়া ধরিয়া দুই চারিবার চাপ দিতেই তাহার জিহ্বা বাহির হইয়া পড়িল; সে দুই একবার অস্ফুট গোঁ-গোঁ শব্দ করিয়া নিস্তব্ধ হইল।

মিঃ ব্লেক বলিলেন, "এ অঞ্চলে বোধ হয় আর কোন প্রহরী নাই।"—অতঃপর তিনি সেই তিনজন প্রহরীকেই টানিয়া আনিয়া অট্টালিকা-সংলগ্ন কয়লার গুদামে ফেলিলেন এবং গুদামের দ্বার বন্ধ করিলেন।

মিঃ ব্লেক মনে মনে বলিলেন, "এখন একটা টেলিফোনের সন্ধান পাইলে কুট্‌সকে এখানে ডাকিতাম; কিন্তু বোধ হয় তাহার প্রয়োজন হইবে না। আমি একাকী বাকি কাজ শেষ করিতে পারিব।"

অতঃপর তিনি একটি জানালা খুঁজিয়া বাহির করিলেন এবং সুকৌশলে তাহা খুলিয়া অট্টালিকায় প্রবেশ করিলেন।

মিঃ ব্লেক যে কক্ষে প্রবেশ করিলেন, তাহা পাকশালা। সেই কক্ষে তখন কোন লোক জন ছিল না; অতঃপর তিনি কোন্ দিকে যাইবেন তাহাই ভাবিতে লাগিলেন। সেই সময় আর একজন লোক চোরের মত অতি সন্তর্পণে সেই অট্টালিকার নিকট ঘুরিয়া বেড়াইতেছিল। এই ব্যক্তির সর্ব্বাঙ্গ কৃষ্ণবর্ণ পরিচ্ছদে আবৃত ছিল। তাহার টুপিটা কপালের নীচে নামিয়া

পড়িয়াছিল, এবং তাহার হাত দস্তানায় আবৃত ছিল। সে অবিলম্বে ঝোপের ভিতর হইতে বাহির হইয়া অন্য একটি গুল্মের আড়ালে আশ্রয় লইল। সেই অন্ধকারাচ্ছন্ন অট্টালিকার দিকে চাহিয়া কিছুকাল সেখানে সে বসিয়া রহিল; তাহার পর ধীরে ধীরে উঠিয়া দাঁড়াইল।

সে সেই অট্টালিকার দিকে অগ্রসর হইবে সেই সময়, যে কয়েকখানি গাড়ী ব্লেককে ধরিবার জন্য পথে বাহির হইয়াছিল—সেই গাড়ীগুলির একখানি ফিরিয়া আসিয়া অট্টালিকার সোপান-প্রান্তে থামিল। তিনজন ঠগী দস্যু সেই গাড়ী হইতে বাহির হইয়া নীচে নামিল। তাহাদের একজন লারীকে সংবাদ দিতে গৃহমধ্যে প্রবেশ করিল; অন্য দুই জন কিছুকাল নিম্নস্বরে কি পরামর্শ করিয়া বিভিন্ন ঝোপের নিকট উপস্থিত হইল, এবং ঝোপের মাথায় সবেগে লাঠী চালাইতে লাগিল।

যে লোকটি গুল্মান্তরাল হইতে সেই অট্টালিকা লক্ষ্য করিতেছিল, তাহার সম্মুখস্থ গুল্মরাশির উপর সবেগে লাঠী চলায় সে ভীত হইয়া অস্ফুট শব্দ করিল, তাহার পর একটু দূরে সরিয়া গেল। সেই সময় লারী হক একটি জানালা খুলিয়া বাগানে দৃষ্টিপাত করিল, এবং তাহার অনুচরদ্বয়কে আহ্বান করিয়া সতর্কভাবে ঝোপগুলি পরীক্ষা করিতে আদেশ করিল।

যে ব্যক্তি ঝোপের ভিতর লুকাইয়া ছিল, সে লারীর আদেশ শুনিয়া অত্যন্ত ভীত হইল; ক্রোধে লারীর মুখ অতি ভীষণ ভাব ধারণ করিয়াছিল। তাহার আদেশ শুনিয়া তাহার অনুচরদ্বয় পূর্ব্বোক্ত রডভেন্ড্রন-কুঞ্জে প্রবেশ করিল।

যে ব্যক্তি সেই স্থানের কিছু দূরে মাথা গুঁজিয়া লুকাইয়া বসিয়া ছিল, সে ধরা পড়িবার ভয়ে কাঁপিতে লাগিল; তাহার মনে হইল ইঁদুরের মত সে ফাঁদে পড়িয়াছে; তাহা হইতে মুক্তিলাভ করা তাহার অসাধ্য। সে আত্মরক্ষার জন্য সেই স্থান হইতে পলায়ন করিবে কি না তাহাই ভাবিতে লাগিল।

কয়েক মিনিট পরে লারী আর একটা জানালা খুলিলে সেই কক্ষের উজ্জ্বল আলোক সম্মুখস্থ প্রাঙ্গণে বিকীর্ণ হইল; অতঃপর লারী গৃহত্যাগ করিয়া

অবিলম্বে সেই স্থানে উপস্থিত হইল। তাহার এক হাতে একটি বন্দুক, অন্য হস্তে বিজলি-বাতি। সেই আলোকে সে বাগানের বিভিন্ন অংশ দেখিতে লাগিল।

লারী বলিল, "যদি সেই আদমীটা ওখানে লুকাইয়া তোমাদের গুলি করিবার চেষ্টা করে তাহা হইলে তোমরা মাটিতে শুইয়া পড়িবে। আমি ঝোপের ভিতর গুলীবৃষ্টি করিয়া তাহাকে সাবাড় করিতেছি,—তোমরা মজাটা দেখ ত!"

তাহার অনুচরদ্বয় মজা দেখিবার আশায় ঝোপের কাছে দাঁড়াইয়া রহিল; কিন্তু যে বীর পুরুষ ঝোপের ভিতর লুকাইয়া থাকিয়া এই সকল কথা শুনিতেছিল তাহার হৃৎকম্প আরম্ভ হইল! তাহার মনে হইল—যদি লারীর গুলী হঠাৎ তাহার দেহে বিদ্ধ হয় তাহা হইলে আর তাহাকে বাড়ী ফিরিতে হইবে না। সে বুঝিতে পারিল বীর পুরুষেরা যে ধাতুতে নির্ম্মিত, তাহা তাহার দেহে নাই! (he was not of the stuff that heroes are made) ১৯১৪ খৃষ্টাব্দ হইতে ১৯১৮ খৃষ্টাব্দ-ব্যাপী মহাযুদ্ধের কথা তাহার স্মরণ হইল। সেই সময় মেসিন-গান, এরোপ্লেন, সবমেরিণ, জেপ্‌লিন প্রভৃতি যন্ত্রগুলি পৃথিবীতে কি ভীষণ জনক্ষয় করিয়াছিল তাহা স্মরণ হওয়ায় নিজের বিপদের সম্ভাবনা তাহার নিকট সুস্পষ্ট হইল। সে মনে মনে বলিল, "আমি এখানে লুকাইয়া আছি—ইহা কি উহারা সন্দেহ করিতে পারিয়াছে? এইরূপ সন্দেহের কোন কারণ নাই, আমি গোপনে এখানে আসিয়াছি, কেহ আমার সাড়া শব্দ পায় নাই, তবে আমি ধরা পড়িবার আশঙ্কা করিতেছি কেন?"

কিন্তু সে আশ্বস্ত হইতে পারিল না। সে চারি দিকে চাহিয়া বৃক্ষ গুল্মাদির শাখা পত্রের কালো কালো ছায়া দেখিতে পাইল, এবং তাহা এক একটি মনুষ্যদেহ বলিয়া তাহার ভ্রম হইল। তাহার মনে হইল বহু শত্রু তাহাকে পরিবেষ্টিত করিয়াছে। সে প্রাণভয়ে ব্যাকুল হইয়া একটু দূরে সরিয়া যাইতে উদ্যত হইল, সেই সময় তাহার দেহের ধাক্কায় একটি শুষ্ক শাখা সশব্দে ভাঙ্গিয়া গেল। লারী তৎক্ষণাৎ বন্দুক উদ্যত করিয়া সেই দিকে অগ্রসর হইল এবং তাহার বাম হস্তের বিজলি-বাতির তীব্র রশ্মি সেই ঝোপের ভিতর বিকীর্ণ

করিল। শুভ্র আলোকে যুবকটির চক্ষু ধাঁধিয়া গেল; সে শঙ্কাব্যাকুল শশকের ন্যায় দূরে পলায়ন করিবার চেষ্টা করিল; কিন্তু দুর্ভাগ্যক্রমে একটি গাছের শুষ্ক শিকড়ে তাহার পা বাধিয়া যাওয়ায় সে সেই স্থানে উপুড় হইয়া পড়িয়া গেল; তাহার পায়ের অস্থি স্থান ভ্রষ্ট হইল। সেই মুহূর্ত্তে লারীর মেসিন-গান গম্ভীর শব্দে গর্জ্জিয়া উঠিল, সঙ্গে সঙ্গে কয়েকটা গুলী সবেগে তাহার চতুর্দ্দিকে বিক্ষিপ্ত হইল; কিন্তু সে সেই স্থানে মুখ-গুঁজিয়া পড়িয়া থাকায় কোন গুলী তাহার দেহে বিদ্ধ না হইলেও ভয়ে তাহার মূর্চ্ছা হইল।

লারীর অনুচরেরা তাহাকে পূর্ব্বেই দেখিতে পাইয়াছিল; তাহারা তাড়াতাড়ি তাহার নিকট আসিয়া তাহার অসাড় দেহের উপর ঝুঁকিয়া পড়িল এবং উৎসাহ ভরে বলিল, "কর্ত্তা, হতভাগাটা ঘা'ল হইয়া মাটীতে লুটাইয়া পড়িয়াছে!"

লারী বলিল, "বেশ, উহাকে এখানে তুলিয়া আন!"

লারীর অনুচরেরা গুল্মরাশির ভিতর প্রবেশ করিয়া যে মূর্চ্ছিত যুবকের অসাড় দেহ দেখিতে পাইল, তাহারা তাহাকে লইয়া ঝোপের বাহিরে আসিলে লারী তাহাকে ঘরের ভিতর লইয়া যাইতে ইঙ্গিত করিল।

তাহাকে একটি কক্ষে লইয়া গিয়া গালিচার উপর ফেলিলে যুবকটি চেতনা লাভ করিয়া গোঁঙাইতে আরম্ভ করিল; তাহা দেখিয়া লারীর একটা অনুচর বলিল, "কর্ত্তা পলাইতে গিয়া পড়িয়া উহার ঠ্যাং ভাঙ্গিয়া গিয়াছে!"

কিছুকাল পরে যুবক কিঞ্চিৎ সুস্থ হইয়া উঠিয়া বসিল। লারীকে সম্মুখে দেখিয়া সে অত্যন্ত উত্তেজিত হইল; সক্রোধে চিৎকার করিয়া বলিল, "আইরিস্ মিটনকে তুমি কোথায় লুকাইয়া রাখিয়াছ?"

লারী তাহার প্রশ্নের উত্তর না দিয়া তাহার অনুচরদের মুখের দিকে চাহিল এবং হাসিয়া বলিল, এ কি ব্যাপার তাহা কি তোমরা বুঝিতে পারিয়াছ? এ একখান প্রকাণ্ড নাটকের ব্যাপার। এই বিরহী নায়ক (**the love-lorn hero**) তাহার প্রণয়িণীর উদ্ধারের আশায় আমাদের বৈষয়িক ব্যাপারে হস্তক্ষেপণ করিতে আসিয়াছে!"

লারী তীক্ষ্ণ দৃষ্টিতে যুবকের আপাদমস্তক নিরীক্ষণ করিল। তাহার পর তাহার যে পা মচ্‌কাইয়া গিয়াছিল, সেই পা ধরিয়া এরূপ জোরে আকর্ষণ করিল যে, যন্ত্রণায় সে আর্ত্তনাদ করিয়া উঠিল। তাহার কপাল হইতে ঘর্ম্মধারা ঝরিতে লাগিল।

লারী তাহার পা ছাড়িয়া দিয়া বিদ্রূপ ভরে বলিল, "এই বিয়োগান্ত নাটকের নায়ক মহাশয়ের নামটি জানিতে পারি কি?—যদি আমি সুন্দরী আইরিস্‌কে হঠাৎ সরাইয়া না ফেলিতাম, তাহা হইলে যে ভাগ্যবান তাহাকে বিবাহ করিয়া ধন্য হইত, তাহার নামটি জানিবার জন্য আমাদের আগ্রহ হওয়াই স্বাভাবিক।"

যুবক অতি কষ্টে পা সোজা করিয়া বলিল, আমার নাম এমট্। যদি তুমি মনে করিয়া থাক আমি একাকী আইরিস্‌কে উদ্ধার করিতে আসিয়াছি তাহা হইলে তুমি ভুল বুঝিয়াছ। না, আমি সেরূপ নির্ব্বোধ নহি, তবে আমি সকলের আগে আসিয়া পড়িয়াছি বটে; কিন্তু—"

লারী বলিল, "তোমার ঐ বাজে চালবাজিতে আমি ভুলি? লারী হককে তুমিই বা এত নির্ব্বোধ মনে করিতেছ কেন? কোন স্থানে এক বিন্দু চিনি পড়িলে সেখানে মাছির কত ভীড় হয় দেখিযাছ? আমার এই বাড়ীর চারি দিকে সেই রকম পাহারার ভীড়! মিঃ এমট্, তোমার সকল ফন্দী-ফিকির মাঠে মারা গিয়াছে, তুমি আমার বন্দী। ভাই সকল, উহাকে আমাদের ঐ পাশের ঘরে কয়েদ করিয়া রাখ। ফ্রেড, উহার পায়ের হা-- বোধ হয় নড়িয়া গিয়াছে, উহার ঐ পায়ে একটা ব্যাণ্ডেজ্—শক্ত করিয়া বাঁধিয়া দিবে। দেখ মিঃ এমট্, তুমি আমাদের অজ্ঞাতসারে এখানে অনধিকার-প্রবেশ করায় আমি তোমার প্রতি কঠোর ব্যবহার করিতে বাধ্য হইলাম, কিন্তু ইহার পর যদি তুমি কোন রকম গণ্ডগোল না করিয়া এখানে শান্ত ভাবে বাস কর, তাহা হইলে কাল এক সময় মিস্ মিটনের সঙ্গে দেখা করাইতে পারি। হাঁ, কাল তুমি তাহার সঙ্গে দুই পাঁচ মিনিটের জন্য আলাপ করিবার সুযোগ পাইবে।"

এমট, তৎক্ষণাৎ সেই কক্ষ হইতে অপসারিত হইলে লারী একজন দস্যুকে লক্ষ্য করিয়া কঠোর স্বরে বলিল, "জ্যাক, আমি কি বাড়ীর চারি দিক কড়া পাহারার ব্যবস্থা করিতে বলি নাই?"

জ্যাক বলিল, "হাঁ, বলিয়াছিলেন বৈ কি। একটা পিঁপড়েও যাহাতে আসিতে না পারে সেই ভাবে পাহারা দিতে বলিয়াছিলেন।"

লারী বলিল, "কিন্তু সেই পাজী আহাম্মুকগুলা কোথায়? আমি যখন বাগানে গিয়া চারি দিক পরীক্ষা করিতেছিলাম—তখন এক বেটাকেও বাগানের কোন দিকে দেখিতে পাই নাই!"

জ্যাক বলিল, "আর একটা বদমায়েস যখন আপনার ঘর হইতে জানালা ভাঙ্গিয়া লাফাইয়া পলায়, তখন তাহারা সেই লোকটাকে ধরিবার জন্য পথের দিকে দৌড়াইয়াছিল কি না, সেই ফাঁকে এই রসিক প্রেমিকটি দুষমনের মত এখানে আসিয়া জুটিবে ইহা কি তাহারা বুঝিতে পারিয়াছিল? তাহারা সকলেই উৎসাহে মাতিয়া বাগানের বাহিরে দৌড়াইয়াছিল; তখন হয় ত তাহাদের মাথারও ঠিক ছিল না।"

লারী সবেগে টেবিলে মুষ্ট্যাঘাত করিয়া ক্রোধবিকৃত স্বরে বলিল, "তাহারা ফিরিয়া আসিলে তাহাদিগকে আমার সম্মুখে হাজির করিবে। হুকুম অমান্য কয়িয়া ঐ ভাবে সরিয়া পড়িলে কিরূপ শাস্তি পাইতে হয় তাহা তাহাদিগকে শিখাইয়া দিব। তোমরা এই বাড়ীর চারিদিকে তীক্ষ্ণ দৃষ্টি রাখিবে; এমট, বলিতেছিল—সে এখানে একা আসে নাই; হয় ত ইহা তাহার ধাপ্পাবাজি, কিন্তু চালাকি না হইয়া সত্য হইতেও পারে। প্রথমে যে মূর্তিটা দেখিয়াছিলাম তাহার কোন সন্ধান হইল না?"

# ষষ্ঠ প্রবাহ

## করিগানের কবলে

ঐদিন যে সময় এমটু লারী হকের কবলে পড়িয়া বন্দী হইয়াছিল, সেই সময় স্মিথের চেতনাসঞ্চার হয়। করিগান তাহার দেহে চেতনানাশক মাদক দ্রব্য অনুপ্রবিষ্ট করিয়া তাহার সংজ্ঞালোপ করিয়াছিল; সেই মাদকের প্রভাব বিলুপ্ত হইলে তাহার চেতনা-সঞ্চার হইয়াছিল। চেতনা লাভের পর কোন কথা সে সুস্পষ্টরূপে স্মরণ করিতে পারিল না; তাহার স্মৃতি যেন কুয়াসাচ্ছন্ন বলিয়া মনে হইল। তাহার এই মাত্র স্মরণ হইল—তাহাকে একখানি মোটর-গাড়ীতে নিক্ষেপ করিয়া জিন স্লিং হইতে স্থানান্তরে লইয়া যাইবার আদেশ হইয়াছিল, তাহার পর সেই গাড়ীখানি তাহাকে লইয়া বায়ুবেগে ধাবিত হইয়াছিল। সম্ভবতঃ তাহা দীর্ঘ পথ অতিক্রম করিয়াছিল। তাহার পর করিগান যখন বুঝিতে পারিল স্মিথ চেতনা লাভ করিয়াছে, তখন সে তাহাকে পুনর্ব্বার অজ্ঞান করিবার জন্য তাহার বাহুমূলে অজ্ঞানকারক আরোকপূর্ণ পিচকারী বিদ্ধ করিয়া তাহার চেতনা বিলুপ্ত করিল।

এইরূপ অচেতন অবস্থায় কতক্ষণ কাটিয়াছিল তাহা স্মিথের ধারণা করিবার উপায় ছিল না। পুনর্ব্বার চেতনা-সঞ্চার হইলে স্মিথ দেখিল, সে একখানি প্রকাণ্ড চর্ম্মমণ্ডিত আরাম-কেদারায় (**a leather arm-chair of colossal proportions.**) শায়িত রহিয়াছে। সেই চেয়ারখানি তাহার পক্ষে বিলক্ষণ আরামদায়ক হইতে পারিত—যদি তাহার হাত পা সুদৃঢ় রজ্জু দ্বারা বাঁধিয়া রাখা না হইত। এতদ্ভিন্ন, তাহার উভয় বাহুমূলের ভিতর রজ্জু প্রবিষ্ট করিয়া তাহাকে সেই চেয়ারের সঙ্গে দৃঢ়রূপে আবদ্ধ করা হইয়াছিল।

সে যে কক্ষে এই ভাবে আবদ্ধ ছিল সেই কক্ষটি কতকগুলি আরাম-কেদারা, কার্ড-টেবিল ও হুইস্কির বোতলে পূর্ণ ছিল বলিয়াই তাহার ধারণা হইল। যে সেই কক্ষে অসংখ্য মদের বোতল দেখিতে পাইল; তাহাদের কতকগুলি খালি, কতকগুলি আধ-খালি, আর কতকগুলি তখনও খোলা হয় নাই। একখানি টেবিলের এক কোণে একটি বন্দুক ছিল; তাহার পাশে রাশি রাশি তাস, পোকার খেলিবার উপকরণ, এবং আধ-পোড়া সিগারেট পড়িয়া ছিল।

কাগজ নাড়িবার খস্ খস্ শব্দ স্মিথের কর্ণগোচর হইল। সে অতি কষ্টে মাথা ঘুরাইয়া সেই শব্দের দিকে চাহিয়া সেই কক্ষের অন্য অংশ দেখিতে পাইল। সেখানে আর একখানি কার্ড-টেবিল ছিল; করিগান সেই টেবিলের কাছে বসিয়া একরাশি নোট লইয়া তাহা বিভিন্ন স্তূপে সাজাইয়া রাখিতেছিল। সে বোম্বাই মূলার মত স্থূল অঙ্গুলী দ্বারা সেই সকল নোটের ভাঁজ খুলিয়া বিভিন্ন স্তূপে বিভক্ত করায় ঐরূপ খস্ খস্ শব্দ হইতেছিল।

করিগান মুখ তুলিয়া চাহিতেই স্মিথের সহিত তাহার দৃষ্টি-বিনিময় হইল। স্মিথকে সচেতন করিয়া করিগান তাহাকে লক্ষ্য করিয়া অচঞ্চল স্বরে বলিল, "শোন ছোকরা, অপরাধটাকে লোকে যেরূপ মনে করে তাহা সত্যই সেরূপ ভয়াবহ নহে; তবে আমি যে খেলা আরম্ভ করিয়াছি তাহা অনেকের পক্ষে আতঙ্কজনক বটে। লারী প্রথমে লাভের এই কারবারটি আরম্ভ করিয়া বেশ গুছাইয়া লইবার চেষ্টা করিয়াছিল। সে এত টাকা মারিয়াছে যে, তাহার পায়জামার পকেট ভরিয়া উঠায় পকেটের শিলাই ফাঁসিবার উপক্রম হইয়াছে। তাহার পকেটগুলা আবার নূতন করিয়া শিলাই করিবার প্রয়োজন হইয়াছে।

"আমি তাহার কারবারটি হস্তগত করিতেছিলাম, এবং কেবল অন্ন মারিলেই তাহার চালবাজি বন্ধ হইবে না বুঝিয়া আমি তাহাকে প্রাণে মারিবার চেষ্টা করিয়াছিলাম। আমি তাহাকে লক্ষ্য করিয়া গুলী করিয়াছিলাম। আমি সেই পাজী ছুঁচোটাকে হত্যা করিতে উদ্যত হইয়াছিলাম; কিন্তু তুমি

ব্রাদার, তাহাকে সাবাড় করিতে না দিয়া কেন আমার গুলীর গতিরোধ করিলে বল।" ( Say, why did you stop my bullet bumping him off brother ? )

স্মিথ মুহূর্ত্ত কাল নীরব থাকিয়া বলিল, "আমি বাধা না দিলে তোমার যে প্রাণ যাইত।"

করিগান হাসিয়া বলিল, "ঐ ভাবে বাধা দিয়া তুমি ব্রাদার, আমার অনিষ্টই করিয়াছ। আমি মরিতাম বটে, কিন্তু লারীও ত মরিত; তাহার পর স্বর্গে গিয়া তাহার সঙ্গে দেখা সাক্ষাৎ হইত; সেখানে আমাদের যুদ্ধ করিবার ফুরসৎ হইত না। সেখানে দিবারাত্রি পরীদের নাচ গান; বীণা-ধ্বনি, আর পেট ভরিয়া ইচ্ছামত সুধাপান! আমার শরীর একটু মোটা বটে, কিন্তু এ শরীর ত এখানে পড়িয়া থাকিয়া কবরে মাটী হইত, সেখানে নূতন দেহ পাইয়া পরীদের সঙ্গে নাচিতাম।—আঃ, কি আনন্দেই তুমি আমাদিগকে বঞ্চিত করিয়াছ! ইচ্ছা ছিল তোমাকে সেখানে পাঠাইয়া দিব, কিন্তু তুমি আমাদের ফাঁকি দিয়া স্বর্গ সুখভোগ করিবে? —ঈর্ষা হওয়ায় তোমাকে সেখানে পাঠাই নাই ব্রাদার! যাহা হউক, পৃথিবীটাও নিতান্ত মন্দ যায়গা নয়, এখানকার সুখভোগে আমার এখনও বিতৃষ্ণা হয় নাই, আরও কিছু কাল বাঁচিবার ইচ্ছা আছে; এজন্য তুমি আমার প্রাণরক্ষা করিয়াছ বলিয়া আমি তোমার কাছে কৃতজ্ঞ। বিশেষতঃ সেই ছুঁচোটা বাঁচিয়া থাকিয়া মজা মারিবে, এ চিন্তা আমার অসহ্য; এ জন্য সত্যই আমি তোমার নিকট কৃতজ্ঞ।"

স্মিথ বলিল, "কিন্তু তোমার কৃতজ্ঞতার নমুনা দেখিয়া আমি এরূপ ব্যবহারকে কৃতজ্ঞতার চিহ্ন বলিয়া স্বীকার করিতে পারি কি? তুমি আমার হাত পা বাঁধিয়া রাখিয়া কি কষ্ট দিতেছ তাহা বোধ হয় তোমার ধারণা করিবার শক্তি নাই। আর আমাকে 'ব্রাদার' 'ব্রাদার' বলিয়া ঠাট্টা করিও না। এ ব্রাদারের মতই কাজ বটে!"

করিগান মাথা নাড়িয়া বলিল, 'হাঁ, তুমি ঠিকই বলিয়াছ ব্রাদার! তোমার প্রতি আমার এই ব্যবহার ঠিক কৃতজ্ঞের মত নয়—স্বীকার করিতেছি; কিন্তু

ইহার নাম শিক্ষাদান। আমি তোমাকে সতর্কতা শিখাইতেছি। আমি তোমার পরিচয় সম্বন্ধে এখনও কিছু জানিতে পারি নাই; কিন্তু তুমি এরকম হাতিয়ার লইয়া—" এই পর্য্যন্ত বলিয়া করিগান স্মিথের পিস্তলটি বাহির করিয়া তাহার সম্মুখে উচু করিয়া ধরিয়া বলিল, "তুমি যে বেশে আসিয়াছিলে, তাহাব সঙ্গে ইহা খাপ খায় না। (don't fit in with your general make up,) আমার ইচ্ছা তুমি তোমার ব্রাদার স্লিমকে গোপনে গুটিকত মনের কথা বল।"

করিগানের কথা শুনিয়া স্মিথ বিন্দুমাত্র কুণ্ঠিত না হইয়া তাহার যাহা বলিবার ছিল তাহা বলিতে আরম্ভ করিল; করিগান সেই দুঃসাহসী দুরন্ত যুবকের সকল কথা শুনিতে লাগিল। সে স্মিথের আত্মকাহিনী শুনিয়া বুঝিতে পারিল অন্যান্য তরুণের ন্যায় সে রেডিওর গান গল্পাদি শুনিতে ভালবাসে না; সে লণ্ডনের দস্যু তস্করদের আড্ডায় আড্ডায় ঘুরিয়া তাহাদের কার্য্যপ্রণালী পর্য্যবেক্ষণ করাই বাঞ্ছনীয় মনে করে; তাহাতে যথেষ্ট বিপদের আশঙ্কা আছে বটে, কিন্তু নূতন নূতন বিপদরাশিকে আলিঙ্গন করিতে তাহার আপত্তি নাই, বরং বিপদে পড়িয়া তাহা হইতে মুক্তি লাভ করিবার জন্য নানা প্রকার কৌশল ও ফন্দী ফিকিরের সহায়তা গ্রহণ করিয়া সে প্রচুর আনন্দ উপভোগ করে!—তাহার কথাগুলি শুনিয়া করিগান তাহার বিশাল দেহ ঝাঁকাইয়া ও মুখ-বিবর উন্মুক্ত করিয়া একটা অদ্ভুত ভঙ্গি করিল। তাহার পর সে ধীরে ধীরে মস্তক আন্দোলিত করিয়া বলিল, "নিশ্চয়, নিশ্চয় ব্রাদার, তুমি প্রশংসার যোগ্যপাত্র; তুমি কালে মানুষ হইতে পারিবে—যদি এই ভাবে বিপদে পড়িয়া হঠাৎ অক্কা লাভ না কর! তবে কথা এই যে, আমি আমার এই অফিসে বসিয়া ঐ রকম কতকগুলা মিথ্যা উপকথা শুনিতে ভালবাসি না। প্রকৃত মহৎ লোকের চরিত্রগত বিশেষত্ব বিশ্লেষণ করিয়া লাভ আছে, এবং তাহাই আমাদের রুচিকর; কিন্তু তুমি কতকগুলি কাল্পনিক কথা বলিয়া আমাকে ভুলাইবার চেষ্টা করিলে! এখন তুমি সত্য কথা বল।—তুমি কে, তোমার পেশাই বা কি?"

স্মিথ বলিল, "আমার জীবন-কথা সম্বন্ধে যাহা কিছু বলিবার ছিল তাহা সমস্তই ত তোমাকে বলিয়াছি।"

করিগান বলিল, "হাঁ বলিয়াছ বটে; কিন্তু তুমি কি মনে কর আমার দেহ যেরূপ অসাধারণ স্থূল, বুদ্ধিও সেই রকম স্থূল? তুমি আমাকে মিথ্যা কথায় ভুলাইবার চেষ্টা করিও না।"

করিগান অবিশ্বাসসূচক বিকট মুখভঙ্গি করিল, কিন্তু তাহার চক্ষু হইতে প্রচ্ছন্ন বিদ্রূপের আভা ফুটিয়া উঠিল। তাহা দেখিয়া স্মিথ বুঝিতে পারিল, তাহার ধৈর্য্যের সীমা আছে, এবং তাহার সেই বাহ্যিক সদাশয়তা আর অধিক কাল স্থায়ী হইবে না। করিগান স্মিথকে মুখে ঐ সকল কথা বলিতেছিল বটে, কিন্তু তাহার হাতের বিরাম ছিল না, সে স্মিথের গল্প শুনিতে শুনিতে এবং তৎসম্বন্ধে মন্তব্য প্রকাশ করিতে করিতে তাহার সম্মুখস্থ স্তূপীকৃত নোটগুলি গুছাইয়া রাখিতেছিল। অতঃপর সে স্মিথের নিকট সত্য কথা শুনিবার প্রত্যাশায় তাহার মুখের দিকে চাহিয়া থাকিলেও অস্ফুট স্বরে বলিতেছিল—
"সিডের জন্য এক তাড়া, রুবেন্‌হিমারের জন্য একতাড়া, আরও এক এক তাড়া দশজন অনুচরের বকশিস্। আমি আমার অনুচরবর্গকে এই ভাবে তাহাদের প্রাপ্য টাকা পরিশোধ করিবার পর আমার ভাগে আর কি থাকিবে?—ঘণ্টা?"

স্মিথ হঠাৎ বলিয়া উঠিল, "আমার কাছে তুমি আর কি শুনিবার আশা কর?—ঘণ্টা?"

করিগান বলিল, "গোয়েন্দা রবার্ট ব্লেকের বিশ্বাসী ও দক্ষ সহকারীর নিকট যাহা শুনিবার আশা করি তাহার একটি কথাও তোমার নিকট শুনিতে পাই নাই—তাহা কি তুমি অস্বীকার করিতে পার? সেই হামবড়া দাম্ভিক, ফাজিলটা অনধিকারচর্চ্চা করিতেই ভালবাসে, যে কাজে তাহার হস্তক্ষেপ করিবার প্রয়োজন নাই সেই কাজে সে নির্লজ্জের মত মোড়লী করিতে যায়; সময়ে সময়ে যেমন কুকুর সেই রকম মুগুরের আস্বাদন লাভ করে; কিন্তু তথাপি তাহার শিক্ষা হইল না! তাহার হাতে-গড়া সাকরেদের কাছে আমি কি জানিতে চাই তাহা কি তুমি বুঝিতে পার নাই? তুমি আমাকে নির্বোধ মনে করিয়া বাজে কথায়

ভুলাইবার চেষ্টা করিয়াছ, এবং কৃতকার্য্য হইয়াছ ভাবিয়া মনে মনে হাসিয়াছ; কিন্তু তোমার গল্প শুনিয়া, তোমার মিথ্যা কথার বহর দেখিয়া, আমি যে কতখানি আমোদ লাভ করিয়াছি তাহা বুঝিতে পারিলে তুমি নিজের বুদ্ধির তারিফ করিতে না।"

স্মিথ বুঝিল—সে ধরা পড়িয়া গিয়াছে; কিন্তু তথাপি তাহার গোঁ ছাড়িল না। সে মৌখিক হাসিয়া বলিল, "তোমার চেহারার মত বুদ্ধি না হইলে কি নিজের প্রশংসা কর? কিন্তু দুই হাত বাড়াইয়াও তুমি যে তোমার বুদ্ধির বেড পাইবে না! যদি তোমার বুদ্ধি অত মোটা না হইত তাহা হইলে কি আমাকে রবার্ট ব্লেকের অনুচর মনে করিতে? আমি মিঃ ব্লেকের সহকারী হইলে তুমি কি আমাকে এখানে ধরিয়া আনিয়া বাঁধিতে পারিতে? তুমি বোধ হয় জান না ব্লেক তাঁহার সহকারীকে একা কখন তাঁহার চোখের আড়ালে যাইতে দেন না। যদি আমি ব্লেকের সহকারী হইতাম তাহা হইলে ভবিষ্যতে তোমার ভাগ্যে কি আছে ভাবিয়া আমি দুঃখিত না হইয়া থাকিতে পারিতাম না; কারণ আমি ব্লেকের সহকারী হইলে ব্লেক বহু পূর্ব্বেই আমার সন্ধানে তোমার সদর দরজায় উপস্থিত হইতেন; তাহার পর তোমার অদৃষ্টে যে বন্ধন-দশা ঘটিত তাহা হইতে উদ্ধার লাভ করিতে পারিতে না।—আমার একথা অত্যুক্তি নহে মিঃ করিগান। তোমার কার্য্য-পদ্ধতি দেখিয়া ও তোমার কথাবার্ত্তা শুনিয়া তোমাকে দেলপুরু লোক বলিয়াই মনে হয়; কিন্তু যদি তুমি বুঝিতে পারিতে শীঘ্রই তোমাকে রবার্ট ব্লেকের পাল্লায় পড়িতে হইবে, তাহা হইলে তাঁহাব হাতে ধরা পড়িবার ভয়ে তোমার পায়জামা ময়লা হইয়া যাইত।—আমি রবার্ট ব্লেকের সহকারী—তোমার এরূপ ভ্রমের কারণ কি?"

করিগান বলিল, "একটা লম্বা দোহারা লোক সেদিন মিটনের মোটর গাড়ীর কারখানার কাছে ঘুরিয়া বেড়াইতেছিল, তাহাকে দূর হইতে দেখাইয়া এক ছোকরা আমাকে বলিল, ঐ লোকটাই গোয়েন্দা ব্লেক।' তাহার চেহারা দেখিয়া আমার পা দু'খানা এরকম ভারী হইল যে, মনে হইল তাহা মাটিতে

পুতিয়া গিয়াছে! আমি মনে মনে বলিলাম—ঐ গম্ভীরপ্রকৃতি তারের স্প্রীংএর সজীব বাণ্ডিলটা যদি রবার্ট ব্লেক হয়, তাহা হইলে আমাকে তাহার দৃষ্টি এড়াইয়া সতর্ক ভাবে চলিতে হইবে। তাহার পর আমি যে কাজে হাত দিয়াছি—সেই কাজ করিতে করিতে কোন দিন হঠাৎ তাহার সম্মুখে পড়িয়া যাইতে পারি ভাবিয়া ক্রমাগত হুঁসিয়ার হইয়া চলিতেছিলাম! আজ যখন তোমাকে এখানে ধরিয়া আনিবার জন্ত গাড়ীতে তুলিয়া দেওয়া হয় সেই সময় আমার একজন অনুচর তোমার মুখ দেখিয়া বলিল, 'এই ছোকরা গোয়েন্দা ব্লেকের তাল্লিদার—ব্লেকের সহকারী বলিয়া তাহার বড অহঙ্কার।"

করিগান অচঞ্চল স্বরে সম্পূর্ণ সরলভাবে স্মিথের নিকট এই সকল কথা প্রকাশ করিল; কিন্তু তখনও তাহার হাতের কাজ ফুরাইল না। নোটের এক একটা স্তূপ ফুটিয়া উঠিল! সে স্মিথের মুখের দিকে তীক্ষ্ণ দৃষ্টিতে চাহিয়া বলিল, "তাহার কথা শুনিয়া তোমাকে ব্লেকের পেটেল বলিয়া বিশ্বাস হওয়াতেই ত ধরিয়া আনিয়াছি। এখানে আনিয়া তোমাকে বাঁধিয়া ফেলিয়াছি, কারণ যেখানে আমার মনে সন্দেহ উপস্থিত হয় সেখানে আমি সতর্কতা অবলম্বন করিতে বিন্দুমাত্র ত্রুটি করি না।"

স্মিথ বলিল, "তুমি কোন্ মিথ্যাবাদীর বাজে কথা বিশ্বাস করিয়া আমাকে ব্লেকের সহকারী বলিয়া ভুল করিয়াছ? কিন্তু আমি যে সত্যই ব্লেকের সহকারী নই, সেই বিখ্যাত গোয়েন্দার সঙ্গে আমার কোন সম্বন্ধ নাই—ইহা সপ্রমাণ করিবার জন্ত আমাকে কি করিতে হইবে বল।"

করিগান বলিল, "ওকথা জিজ্ঞাসা করিও না ছোকরা! আমি কোন প্রমাণ চাহি না। আমি একবার যাহা সত্য বলিয়া বিশ্বাস করি, তাহা আবিশ্বাস করিবার জন্ত কোন প্রমাণ সংগ্রহ করা নিষ্প্রয়োজন মনে করি; তবে তোমাকে একটা খাঁটি কথা বলিয়া রাখিতেছি, তোমার কোন ক্ষতি করি—এ ইচ্ছা আমার নাই। যদি তুমি সত্যই গোয়েন্দা ব্লেকের তল্লিদার কি হুকুম-বরদার, কি সহকারী হও—তাহা হইলেও আমি তোমার কোন

অনিষ্ট করিব না। তবে তোমাকে বাঁধিয়াছি—ইহার কারণ তোমাকে কিছু কাল এখানে আটক করিয়া রাখিতে চাই। যে পর্য্যন্ত আমার খেলা শেষ না হয় ততক্ষণ আমি তোমাকে মুক্তিদান করিব না। তাহার পর আমি যখন চলিয়া যাইব, তখন কেহ না কেহ তোমাকে খুঁজিয়া বাহির করিতে পারিবে। অন্ততঃ তোমার সন্ধান হয়—এরূপ ব্যবস্থা আমি করিয়া যাইব।"

স্মিথ বলিল, "তোমার সদাশয়তা প্রশংসনীয়। যাহারা পরের ঘরে আগুন দিয়া বলে—'ঘরের জিনিস নষ্ট করি এ ইচ্ছা আমাদের নাই; ঘর জ্বলিতে থাকুক, শেষে জল ঢালিয়া আগুন নিভাইয়া দিব, ব্যস্ত হইবার কারণ নাই—তুমি সেই প্রকৃতির লোক; কিন্তু তুমি কি একটা খেলার কথা বলিলে না? সে কি খেলা?—( what game ? ) কবেই বা তোমার সেই খেলার শেষ হইবে?"

করিগান বলিল, "আমার খেলা? আমার দুরভিসন্ধি প্রকাশ করিবার জন্য আমাকে প্রলুব্ধ করিও না ( don't tempt me to expose my wicked schemes ) হয় ত আমি আমার কাজে নির্ব্বুদ্ধিতার পরিচয় দিতেছি। যদি তুমি দেখিতে পাও—যে টাকা তুমি সামান্য চেষ্টায় লুফিয়া লইতে পার—আর একটা পাজী বদমায়েস সেই টাকাগুলি অক্লেশে তোমার সম্মুখ হইতে হাসিতে হাসিতে কুড়াইয়া লইয়া তদ্দারা পকেট পূর্ণ করিতেছে—অথচ তুমি গালে চড় মারিয়া তাহাকে তাড়াইয়া দিয়া সেই টাকা কুড়াইয়া লইতে পার—তাহা হইলে তুমি কি করিবে?—ইহার দুইটি মাত্র উত্তর আছে। এক—চাটিবাটি বাঁধিয়া ল্যাজ গুটাইয়া তাড়াতাড়ি কার্য্যক্ষেত্র হইতে সরিয়া পড়া, না হয় তাহার শিল-নোড়া কাড়িয়া লইয়া তাহা দিয়া তাহারই দাঁতের গোড়া ভাঙ্গা।"

করিগান বোধ হয় আরও কোন কথা বলিত, কিন্তু সে সহসা নীরব হইল, কারণ ঠিক সেই সময় সে বাহিরের সিঁড়িতে পদশব্দ শুনিতে পাইল। স্মিথ করিগানের মুখের দিকে চাহিয়া দেখিল মুহূর্ত্তমধ্যে তাহার মুখ বিবর্ণ ও সর্ব্বাঙ্গ কঠিন হইয়া উঠিয়াছে। পর মুহূর্ত্তে তাহার মুখের রসিকতাপূর্ণ

সহাস্য ভাব অন্তর্হিত হইল, এবং তাহার মুখমণ্ডল নিদাঘাপরাহ্নের মেঘকান্তির ন্যায় অতি ভীষণ ভাব ধারণ করিল। তাহার চক্ষুতে কঠোর স্পর্দ্ধা ফুটিয়া উঠিল। সে টেবিল হইতে নোটের তাড়াগুলি তাড়াতাড়ি তুলিয়া লইয়া পায়জামার ও কোটের বিভিন্ন পকেটে পুরিয়া ফেলিল। এক গাদা নোট, দুই একটা পকেটে তাহাদের স্থান হইল না। একে ঐ রকম মোটা মানুষ, তাহার উপর পকেটে ঐ রকম নোটের গাদা; পকেটের সেলাই ফাঁসে আর কি! অথচ কিছুকাল পূর্ব্বে ঠিক এই কথা বলিয়াই সে তাহার প্রতিদ্বন্দ্বী ঠগী দস্যু লাবী হককে লক্ষ্য করিয়া বিদ্রূপ করিয়াছিল!

কিন্তু দ্বারে যে ভাবে করাঘাত হইল তাহা শুনিয়া করিগান আশ্বস্ত হইল। তাহার আশঙ্কা হইয়াছিল মিঃ ব্লেক পুলিশ লইয়া তাহাকে গ্রেপ্তার করিতে আসিতেছেন! কিন্তু দরজায় 'খটাখট্—খট্ খট্ খটাং' শব্দ শুনিয়া সে উৎসাহ ভরে লাফাইয়া উঠিল। সঙ্গে সঙ্গে বলিল, "এস হে ছোকরার দল, ভিতরে এসো!"

সে তৎক্ষণাৎ দ্বারের নিকট অগ্রসর হইয়া বলিল, "আমি মনে করিয়াছিলাম গোয়েন্দা ব্লেক কতকগুলো বৃটিশ-পুলিশ সঙ্গে লইয়া এখানে হানা দিতে আসিতেছ! কিছু দিন আগে সে তস্করচূড়ামনি ওয়াল্ডোর সঙ্গে মিশিয়া কি ভাবে মার্কিণ গুণ্ডাদের দল গ্রেপ্তার করিয়াছিল—তাহা ত দেশে বসিয়াই শুনিয়া আসিয়াছি। তোমাদের দেখিয়া ভারী খুসী হইলাম; দল বাঁধিয়া আসিয়াছ কি সংবাদ বল শুনি।"

দ্বারের নিকট করিগানের অনুচর একদল ঠগী দস্যুকে দেখিয়া স্মিথের মন অত্যন্ত দমিয়া গেল। (at sight of them his heart sank) দেখিতে দেখিতে চারিজন সুবেশধারী ভীষণাকৃতি দস্যু কপালের উপর টুপি নামাইয়া সেই কক্ষে প্রবেশ করিল। তাহাদের মুখের সগর্ব্ব হাসিও অতি ভীষণ! তাহাদের দলে আর একটি লোক ছিল, তাহার দেহ দীর্ঘ, মস্তকটি একখানি কৃষ্ণবর্ণ কম্বলে আবৃত। স্মিথের ধারণা হইল এই দীর্ঘমূর্ত্তি মিঃ ব্লেকের; তিনি ঠগী দস্যুদের হাতে ধরা পড়িয়া তাহাদের দলপতির সম্মুখে নীত হইয়াছেন! আতঙ্কে উদ্বেগে তাহার বুক কাঁপিতে লাগিল।

কিন্তু সেই ব্যক্তিকে ধরিয়া যখন একখানি চেয়ারে বসাইয়া দেওয়া হইল, তখন তাহার মস্তক হইতে কৃষ্ণ কম্বলখানি অপসারিত হইলে স্মিথ দেখিল সে বিরল-কেশ আতঙ্কবিহ্বল অন্য একটি লোক! খাঁচায় আবদ্ধ ইদুরের মত তাহার হতাশ ভাব ও সচকিত দৃষ্টি! স্লিম করিগান হঠাৎ অত্যন্ত গম্ভীর হইয়া সগর্ব্ব পদবিক্ষেপে সেই নিরুৎসাহ হতাশ লোকটির সম্মুখে আসিয়া দাঁড়াইল। তাহার বিশাল দেহ যেন ফুলিয়া তিন গুণ হইল! তাহার ওষ্ঠে কঠোরতা ও চক্ষুতে নিষ্ঠুরতা পরিব্যক্ত হইল। সে তাহার সম্মুখস্থ চেয়ারে উপবিষ্ট লোকটির ঘাড় চাপিয়া ধরিল। তাহার পর বিদ্রূপপূর্ণ স্বরে বলিল, "ওহে, তুমি ত লারীর দলেরই একটা পেটেল? তোমাকে ঠিক চিনিয়াছি।

হতাশ লোকটি মুহূর্ত্ত মধ্যে কঠিন হইয়া কঠোর স্বরে বলিল, "তোমার এই রকম ইতর, ভাঁড়ামী ত্যাগ কর করিগান! আমার কাছে তুমি কি চাও?"

করিগান বলিল, "কিছু না, কেবল আমার একটি প্রশ্নের উত্তর চাই। তুমি কথা বলিবে, আমি তাহা শুনিব। আমি লারীর বর্ত্তমান ঠিকানাটি জানিতে চাই; আমি কোথায় তাহার সন্ধান পাইব শীঘ্র বল।"

লারীর অনুচর কোন কথা না বলিয়া কেবল মাথা নাড়িল।

করিগান তাহার অবাধ্যতায় ক্রুদ্ধ হইয়া বলিল, "খবরদার, তুমি আমার রাগ বাড়াইও না। আমি সহজে কাহারও কোন ক্ষতি করি না। কিন্তু রাগ হইলে আমার জ্ঞান থাকে না; আমি যা তা করিয়া বসি। এখন বল লারীর নূতন আড্ডা কোথায়?"

লারীর অনুচর মিনতিভরা দৃষ্টিতে স্মিথের মুখের দিকে চাহিল; কিন্তু স্মিথ তখন রজ্জুবদ্ধ, বিপন্ন, সে তাহার কি উপকার করিবে? করিগান লোকটাকে নির্ব্বাক দেখিয়া বিশাল দেহে তাহার সম্মুখে আসিয়া দাঁড়াইল, এবং কঠোর দৃষ্টিতে তাহার মুখের দিকে কটমট করিয়া চাহিতে লাগিল। লোকটা সেই তীব্র দৃষ্টি সহ্য করিতে না দেখিয়া মুখ নামাইল; তাহা দেখিয়া করিগান তাহার কান ধরিয়া মাথাটা পশ্চাতে ঠেলিল। তাহার পর পুনর্ব্বার জিজ্ঞাসা করিল, "লারীর বর্ত্তমান ঠিকানা কি?"

লারীর অনুচর নির্ব্বাক, সে কোন কথা বলিল না।

করিগান বলিল, "বোবা না কি ? আমার কাছে নষ্টামী খাটিবে না, আমি বোবাকে কথা কহাইতে পারি। তোমাকে আর এক মিনিট মাত্র সময় দিলাম, লারী এখন কোথায় আছে বল। নতুবা—"

লারীর অনুচর অধীর স্বরে বলিল, "আমি তাহা জানি না করিগান! সত্যই আমি জানি না। লণ্ডনে লারীর যে কিছু কাজ-কর্ম্ম আছে, তাহাই দেখা শুনা করিবার ভার আমার উপর। তাহার সঙ্গে দেখা করিবার প্রয়োজন হইলে জিন-শ্লিংএ দেখা করি। সে এখন লণ্ডনে থাকে না, লণ্ডনের বাহিরে কোথাও--"

করিগান তাহার কথায় বাধা দিয়া বলিল, "লণ্ডনের বাহিরে কোন্ জায়গায় থাকে ? হাঁ, ক্রমশঃ তোমার মুখ খুলিতেছে ; তোফা ! এখন লণ্ডনের বাহিরের সেই জায়গাটির নাম চোখ মুখ বুঁজিয়া বলিয়া ফেল। 'কোথাও'টি কোথায় ?"

বন্দী বলিল, "আমি তাহা জানি না। জানিলে সে কথা তোমার নিকট গোপন করিব কেন ? আমাকে তোমার অন্যায় সন্দেহ।"

করিগান হুঙ্কার দিয়া বলিল, "আমার অন্যায় সন্দেহ! তুমি আমাকে চেন না ? বুঝিলাম পায়ে হতে না বুলাইলে তুমি সত্য কথা বলিবে না। আমার সন্দেহ সত্য কি না তোমাকে বুঝাইয়া দিতেছি।—বডডি!"

করিগানের আহ্বানে দীর্ঘ সরল রেখার ন্যায় একটি কৃশ মূর্ত্তি তাহার অনুচরবর্গের ভিতর হইতে সরিয়া আসিয়া করিগানের সম্মুখে দাঁড়াইল, ইহারই নাম বড্ডি। তাহার মিট্‌মিটে চক্ষু দুটি দুষ্টমী-ভরা, নাকটি খাঁদা অধরোষ্ঠ বিপুল চেষ্টাতেও তাহার সম্মুখের দুইটি দাঁত ঢাকিয়া রাখিতে পারিত না ; লক্‌লকে বেতের মত দেহ-যষ্টি। বড্ডি করিগানের প্রধান অনুচর। ( chief lieutenant )

করিগান বড্ডির মুখের দিকে চাহিয়া বলিল, "আমাদের এই দোস্তটির মুখ হইতে সত্য কথা বাহির হইতেছে না। আমি উহার নিকট সত্য কথা আদায় করিতে চাই। হাঁ, আমার প্রশ্নের উত্তর চাই। সে ভার তোমার উপর, ও সকল কাজ তুমি ভালই পার।"

বড্‌ডি বলিল, "আমি ঠিক পারিব। কথা কহাইবার একটা অব্যর্থ দাওয়াই বাহির করি কর্ত্তা!"

বড্‌ডি জিহ্বা দ্বারা অধরোষ্ঠ সরস করিয়া পকেট হইতে রবার-নির্ম্মিত একটি অনতিদীর্ঘ শক্ত মোটর-সাইক্লের 'বেল্‌টিং', বাহির করিল। তাহার পর সে করিগানের মুখের দিকে চাহিয়া সম্মতি প্রার্থনা করিলে করিগান অস্ফুট স্বরে বলিল, "বিলম্ব করিয়া ফল কি? লাগাও!"

বড্‌ডি করিগানের আদেশ পাইয়া লারীর অনুচরের সম্মুখে বসিয়া পড়িল, বন্দী তখন চেয়ারে বসিয়া ভয়ে কাঁপিতেছিল। বড্‌ডি তাহার এক পায়ের পায়জামা ঠেলিয়া ঊর্দ্ধে তুলিল, তাহার পর সেই হতভাগ্যের হাঁটুর নীচে সেই 'বেল্‌টিং' দিয়া আস্তে আস্তে কিন্তু দ্রুতহস্তে ক্রমাগত আঘাত করিতে লাগিল।

স্মিথ গভীর বিস্ময়ে উৎপীড়নের এই নূতন প্রক্রিয়া দেখিতে লাগিল। সেই রবার নির্ম্মিত পুরু ফিতার মৃদু আঘাত বন্দীর কোন কষ্ট হইবে, ইহা তাহার ধারণার অতীত, তথাপি তাহার মনে হইল এসম্বন্ধে তাহার অভিজ্ঞতা না থাকিলেও এই আঘাত দীর্ঘকাল সহ্য করা লোকটার অসাধ্য হইবে। আঘাতের পর আঘাতে জর্জ্জরিত হইয়া বন্দী চিৎকার করে কি না—তাহা দেখিবার জন্য স্মিথ তাহার মুখের দিকে চাহিয়া স্থির ভাবে বসিয়া রহিল।

লারীর অনুচর বোধ হয় জানিত—এই শাস্তি অতি কঠোর! সে প্রথমে তেমন যন্ত্রণা বোধ না করিলেও আতঙ্কে তাহার মুখ শুকাইল, দুই চক্ষু বিস্ফারিত হইয়া যেন ঠেলিয়া কপালে উঠিল! কিন্তু সেই পীড়ন সহ্য করিবার জন্য প্রস্তুত হইয়া সে দাঁতে দাঁত চাপিয়া স্থির ভাবে বসিয়া রহিল।

ক্রমশঃ আঘাতের বেগ বর্দ্ধিত হইতে লাগিল; কয়েক মিনিট পরে সেই আঘাত কিরূপ অসহ্য হয় তাহা ভুক্তভোগী ভিন্ন অন্যের ধারণা করা অসাধ্য। বন্দী সেই অবিরাম আঘাতে মুখ বিকৃত করিয়া পুনঃ পুনঃ ভ্রূ কুঞ্চিত করিল, তাহার পর সে ঘন ঘন হাঁপাইতে লাগিল ঘর্ম্মধারায় তাহার ললাট

প্লাবিত হইল। কিন্তু তখন পর্য্যন্ত সে মুখ বুজিয়া রহিল, একটিও কথা তাহার কণ্ঠ হইতে নিঃসারিত হইল না।

বড্ডি তাহার দৃঢ়তা দেখিয়া অধিকতর জোরে অস্ত্র প্রয়োগ করিতে লাগিল। সে কঠোর দৃষ্টিতে বন্দীর মুখের দিকে চাহিয়া রহিল। অবশেষে সেই অবিশ্রান্ত আঘাত বন্দীর অসহ্য হওয়ায় তাহার কণ্ঠ হইতে কাতর আর্ত্তনাদ উত্থিত হইল। সে হাঁপাইতে হাঁপাইতে বলিল, "উঃ, অসহ্য, আর পারি না।"

স্মিথ সেই সময় করিগানের মুখের দিকে দৃষ্টিপাত করিল; করিগান বন্দীর অসহ্য যন্ত্রণা দেখিয়া মুখ ফিরাইয়া একটা চুরুট ধরাইয়া লইল; তাহার পর সে তাহা জোরে জোরে টানিতে লাগিল; কিন্তু স্মিথের মনে হইল করিগানের যেন সে স্ফুর্ত্তি নাই, তাহার চক্ষুতে স্মিথ করুণার কোমলতা লক্ষ্য করিয়া বিস্মিত হইল; মনুষ্যের এইরূপ কঠোর নির্য্যাতন প্রত্যক্ষ করিয়া তাহার কঠোর হৃদয় সত্যই কি বিচলিত হইয়াছিল? কিন্তু করিগান তাহার অনুচরকে প্রহারে নিবৃত্ত হইতে আদেশ করিল না। বন্দী যখন যন্ত্রণায় অধীর হইয়া আর্ত্তনাদ করিল, "উঃ, আর পারি না।"—তখন করিগান তাহার মুখের দিকে চাহিয়া অপেক্ষাকৃত কোমল স্বরে বলিল, "যন্ত্রণা সত্যই কি তোমার অসহ্য হইয়াছে?—কি করিয়া তোমার ও কথা বিশ্বাস করি? যন্ত্রণা অসহ্য হইয়া থাকিলে—বল তোমাদের সর্দ্দার এখন কোথায় আছে। লারী হক এখন গোপনে কোথায় আশ্রয় লইয়াছে? বল, শীঘ্র বল।

বন্দী কাতর স্বরে বলিল, "আমার তাহা জানা নাই; আমাকে অনর্থক পীড়ন করিতেছ; পার তোমরা লারীকে খুঁজিয়া বাহির কর।"

অক্লান্ত ভাবে আঘাত চলিতে লাগিল। বন্দী অসহ্য যন্ত্রণায় পুনঃ পুনঃ আর্ত্তনাদ করিতে লাগিল। স্মিথ দেখিল, বন্দীর হাঁটুর নীচের শুভ্র চর্ম্ম নীল বর্ণ ধারণ করিয়াছে; হাঁপাইতে হাঁপাইতে তাহার শ্বাসরোধের উপক্রম হইতেছে; কিন্তু তখনও আঘাতের নিবৃত্তি নাই!

স্মিথ বন্দীর যন্ত্রণা দেখিয়া আর স্থির থাকিতে পারিল না; সে চিৎকার

করিয়া বলিল, "থামো হে! ও যাহা জানে না বলিতেছে, তাহা কি উহাকে পীড়ন করিয়া উহার মুখ হইতে বাহির করিয়া লইতে পারিবে?"

করিগান স্মিথের মুখের দিকে অবজ্ঞাপূর্ণ দৃষ্টি নিক্ষেপ করিয়া বলিল, "তুমি নিজের চরকায় তেল দাও, ব্রাদার!"

করিগানের অন্যান্য অনুচরেরা বন্দীর এই কঠোর নির্যাতনে সম্পূর্ণ উদাসীন হইয়া পানানন্দে বিভোর হইল। লোকের সর্ব্বনাশ করিয়া পানাহারে সময়ের সদ্ব্যয়ই তাহাদের জীবনের প্রধান লক্ষ্য। অরণ্যচর হিংস্র শ্বাপদ জন্তু অপেক্ষা ইহাদের প্রবৃত্তি কিছুমাত্র উন্নত নহে; কিন্তু করিগান সেই দলে যোগদান না করিয়া বন্দীর সম্মুখে অটল অচলের ন্যায় দণ্ডায়মান সে পুনর্ব্বার জিজ্ঞাসা করিল, "লারীর আড্ডা কোথায়? বল।"

সেই মুহূর্ত্তে রবারের ফিতার চাবুক আরও জোরে চলিল, বন্দী এবার আর যন্ত্রণা সহ্য করিতে না পারিয়া এলাইয়া পড়িল, সঙ্গে সঙ্গে বলিল, "আর সহ্য হয় না; লারীর গুলীতে মরা ইহা অপেক্ষা অনেক ভাল। আমি বলিতেছি—লারী কোথায় আছে।—উইণ্ডসরের ও-ধারে, আরও কিছু দূর গিয়া লারীর আড্ডা মিলিবে; তাহার সেই আড্ডার নাম এল্‌টন টাউয়ার্স। সেখানে গিয়া তাহাকে খুঁজিয়া বাহির কর; আমাকে ছাড়িয়া দাও, করিগান! আমি যাহা জানি বলিলাম।"

করিগান বড্‌ডিকে ইঙ্গিত করিবামাত্র সে তাহার ভীষণ অস্ত্র পকেটে পুরিয়া, বন্দীর মুখের দিকে দৃষ্টিপাত মাত্র না করিয়া বোতলের সন্ধানে ধাবিত হইল! করিগান বন্দীর নিকট লারীর সংবাদ পাইয়া খুসী হইয়া এক গ্লাস হুইস্কি ঢালিয়া তাহাকে পান করিতে দিল। তাহার পর তাহার হাঁটুর নীচে হাত বুলাইয়া আহত পা দুই হাতে ডলিয়া দিল। এইরূপ সদয় ব্যবহারে ( **humane action** ) সে অনেক অধিক ফল লাভ করিল। বন্দী তাহার নিকট অবশিষ্ট সকল কথা প্রকাশ করিতে আর আপত্তি করিল না।

কোন্ পথে যাইলে করিগান অল্প সময়ে লারীর গুপ্ত আড্ডায় উপস্থিত হইতে পারিবে, ইহা সে স্বেচ্ছায় করিগানের নিকট প্রকাশ করিল। এমন কি,

সেই বাড়ীতে লারীর কতগুলি অনুচর বাস করিতেছিল, তাহাও তাহার নিকট গোপন করিল না।

বন্দী অবশেষে করিগানকে বলিল, "লারী বোধ হয় তাহার সেই আড্ডা হইতে উড়িবার চেষ্টা করিতেছে; কারণ একজন চতুর লোক গোপনে তাহার খোঁজ খবর লইতেছিল। লারী তাহাকে আটক করিবার চেষ্টা করিয়াছিল; কিন্তু লোকটা তাহার জানালা ভাঙ্গিয়া বাগানে লাফাইয়া-পড়িয়া চম্পট দিয়াছে। লারীর কয়েকজন প্রহরী সেই চতুর লোকটাকে ধরিবার চেষ্টা করিয়াছিল; কিন্তু তাহাকে ধরিতে পারে নাই। সে পলাইয়া পুলিশে সংবাদ দিলে পুলিশ লারীর আড্ডায় গিয়া তাহাকে গ্রেপ্তার করিতে পারে এই ভয়ে লারী স্থানান্তরে পলায়নের জন্য প্রস্তুত হইতেছে।"

করিগান বলিল, "খাসা খবর! কিন্তু পলায়নের পূর্ব্বেই আমরা তাহাকে সেইস্থানেই ধরিতে পারিব!"—অতঃপর সে তাহার অনুচরবর্গকে পরিচালিত করিবার জন্য তাহাদিগকে বলিল, বড্‌ডি, কয়েকখান মোটর-কার শীঘ্র প্রস্তুত রাখ, তাহাতে কয়েকটা বন্দুক লও; আমি শীঘ্রই নীচে যাইতেছি! আর তোমরা সকলে স্মরণ রাখিও—তোমাদের সকলকেই কিছুকাল যুদ্ধের সঙ্গীত শুনিতে হইবে; যদি আমরা এই যুদ্ধে জয়লাভ করিতে পারি তাহা হইলে 'রক্ষা-শুল্কে' আমাদের অধিকার একচেটে হইবে, তাহাতে প্রচুর অর্থলাভ হইবে,তাহা পাওয়া চাই। কি ভাবে তাহাকে আক্রমণ করিব তাহার একটা ফন্দী স্থির করিতেছি। গাড়ী আনিয়া উঠিয়া পড়।"

মদ্যপান শেষ করিয়া তাহার অনুচর দস্যুরা নিঃশব্দে সেই কক্ষ ত্যাগ করিল। করিগান লারীর অনুচরের মুখ বাঁধিয়া স্মিথের সম্মুখে উপস্থিত হইল।

স্মিথ প্রশ্নসূচক দৃষ্টিতে তাহার দিকে চাহিলে করিগান সোৎসাহে বলিল, "সু-খবর আছে ব্রাদার! সেই ছুঁচোটার গর্ত্তের সন্ধান মিলিয়াছে। আমরা ত তাহাকে তাহার গর্ত্ত হইতে বাহির করিতে চলিলাম, এখন তোমাকে লইয়া কি করিব তাহাই ভাবিতেছি!"

স্মিথ বলিল, "বেশ ত, আমাকেও তোমার সঙ্গে লইয়া চল।" (take me with you, )

করিগান প্রবল বেগে মাথা নাড়িয়া বলিল, "আমি তোমাকে সঙ্গে লইয়া যাইব? না, সে কাজ আমাকে দিয়া হইবে না ব্রাদার! সেখানে দুই দিক হইতেই রীতিমত গুলী চলিবে; হঠাৎ একটা গুলী খাইয়া তুমি অক্কা পাও, আর ব্লেক বাবাজী আমাকে ল্যাজে বাঁধিয়া নাস্তানাবুদ করুক!—না, তা হয় না ব্রাদার! তা ছাড়া, যদি তুমি আমার সঙ্গে বিশ্বাসঘাতকতা কর, তাহা হইলে আমাকে শর্ষের ফুল দেখিতে হইবে। (then I'd be pushing up daisies) সে সুখে আমার কাজ নাই। না, তুমি যেখানে আছ সেইখানেই থাক। আমি ফিরিয়া আসিলে আর কি নূতন গল্প শুনাইবে, বসিয়া বসিয়া তাহাই ভাবিয়া রাখ।"

এই সকল বলিয়া করিগান স্মিথের বন্ধনগুলি পরীক্ষা করিল; তাহার পর লারীর অনুচরটাকে দুই হাতে টানিয়া তুলিয়া কাঁধে ফেলিল। স্মিথ বুঝিতে পারিল অত মোটা মানুষের দেহেও অসুরের মত বল! তাহার প্রতিদ্বন্দ্বী লারী তাহার তুলনায় একটি ফড়িং।"

করিগান স্মিথকে বলিল, "এই মিঞাকে আমি আমাদের পথ-প্রদর্শক করিয়া লইয়া যাইব।"—সে প্রফুল্ল চিত্তে সেই কক্ষ ত্যাগ করিল।

স্মিথ সেই কক্ষে একাকী রজ্জুবদ্ধ অবস্থায় বসিয়া থাকিয়া প্রথমে বন্ধন-মোচনের জন্য যথাসাধ্য চেষ্টা করিল; কিন্তু তাহাতে অকৃতকার্য হইয়া বাহিরের কোন লোকের সাহায্য প্রার্থনায় চিৎকার করিল। করিগান তখনও বারান্দায় ছিল; তাহার চিৎকার শুনিয়া সে ফিরিয়া মুহূর্তে মধ্যে দ্বার খুলিয়া সেই কক্ষে পুনঃ প্রবেশ করিল, এবং এক লম্ফে স্মিথের সম্মুখে আসিয়া তাহার মুখ চাপিয়া ধরিল।

সে স্মিথকে বলিল; "তুমি ত বড় সোজা চিজ নও হে ছোকরা! ও আমারই ভুল। বুড়ো বয়সে আমার কাণ্ডজ্ঞান লোপ পাইতে বসিয়াছে! তোমার মুখও বাঁধিয়া রাখা উচিত ছিল, সে কথা ভুলিয়া গিয়াছিলাম। তুমি

চিৎকার করিয়া নীচের লোকগুলাকে এখানে জড় করিবে ভাবিয়াছ, তাহা হইবে না। আমি তোমার চিৎকারের পথ বন্ধ করিতেছি।"

করিগান মুহূর্ত্তমধ্যে স্মিথের মুখও দৃঢ়রূপে বাঁধিয়া ফেলিল। স্মিথ বুঝিতে পারিল সাহায্য লাভের জন্য সে আর চিৎকার করিতে পারিবে না। তাহার মুক্তিলাভের আর কোন উপায় নাই।

করিগান তাহার মুখ বাঁধিয়া রাখিয়া পুনর্ব্বার সেই কক্ষ ত্যাগ করিলে স্মিথের মাথায় আর একটা ফন্দী গজাইয়া উঠিল।

করিগান বলিয়াছিল সেই অট্টালিকার নীচের তলায় যে সকল লোক ছিল—স্মিথ চিৎকার করিলে তাহারা সেই শব্দ শুনিতে পাইত। স্মিথ ভাবিল তাহার চিৎকার করিবার পথ বন্ধ হইলেও সে তাহাদের দৃষ্টি আকৃষ্ট করিবার জন্য কি অন্য কোনও উপায় অবলম্বন করিতে পারে না? স্মিথ যে চেয়ারে বসিয়া ছিল তাহার অদূরে একটি বাতায়ন ছিল, সে সেই চেয়ারে আবদ্ধ হইয়া অদূরবর্ত্তী পথের শকটাদির শব্দ শুনিতে পাইতেছিল। তাহার চেয়ারের ঠিক সম্মুখে তাস খেলিবার টেবিল স্থাপিত ছিল। স্মিথ সেই টেবিলের উপর হুইস্কির একটা আধ-খালি বোতল দেখিতে পাইল।

স্মিথের পদদ্বয় রজ্জুবদ্ধ থাকিলেও সে দুই পা এক সঙ্গে সম্মুখে বাড়াইয়া দেখিল তাহা সেই টেবিলের তলা স্পর্শ করিতে পারে। রজ্জুবদ্ধ পদদ্বয়ের শক্তি পরীক্ষার জন্য তাহার আগ্রহ হইল। সে বুঝিতে পারিল—এই পরীক্ষার সাফল্যের উপর তাহার মুক্তি নির্ভর করিতেছিল।

স্মিথ চেয়ারে আবদ্ধ থাকিয়াই পদদ্বয় যথাসম্ভব পশ্চাতে ঠেলিয়া দিল; তাহার পর দুই পা দিয়া সেই টেবিলের নীচে যথাসাধ্য বেগে এক গুঁতা মারিল। সেই প্রচণ্ড গুঁতায় টেবিলখানি সম্মুখস্থ জানালার গায়ে কাত হইয়া পড়িল, সঙ্গে সঙ্গে মদের বোতলটা সেই আঘাতে টেবিল হইতে সবেগে বিক্ষিপ্ত হইয়া, জানালা দিয়া নীচে পথের উপর নিক্ষিপ্ত হইল। অতঃপর স্মিথ ধীর ভাবে তাহার কার্য্যের ফলাফল প্রতীক্ষা করিতে লাগিল।

দীর্ঘকাল পর্য্যন্ত সে কোন শব্দ শুনিতে পাইল না। তাহার চেষ্টার কোন

ফল হইল না ভাবিয়া সে হতাশ হইল ; কিন্তু অবশেষে সে দোতলার সিঁড়িতে অনেকের পদশব্দ শুনিতে পাইল। তাহার পর দুই তিনজন লোকের কণ্ঠস্বর তাহার কর্ণগোচর হইল। মুহূর্ত্ত পরে কে রুদ্ধদ্বারে করাঘাত করিল।

স্মিথ কি ভাবে সাড়া দিবে তাহা স্থির করিতে না পারিয়া মেঝের উপর সশব্দে জুতা ঠুকিল। ঘরে লোক আছে ইহা বুঝাইবার অন্য কোন উপায় ছিল না।

একজন আগন্তুক গম্ভীর স্বরে বলিল, "ঘরের ভিতর কে আছ—দরজা খোল।"

কিন্তু সে ভিতর হইতে কাহারও কথা শুনিতে পাইল না। স্মিথ পুনর্ব্বার মেঝের উপর খটাখট্ শব্দে জুতা ঠুকিল।

এইবার আগন্তুক তালা ভাঙ্গিয়া সেই কক্ষে প্রবেশ করিল।

ঘরে একটি মাত্র আলো জ্বলিতেছিল। স্মিথ যেখানে চেয়ারে আবদ্ধ ছিল—সেই স্থানটি অন্ধকারাচ্ছন্ন ; এই জন্য আগন্তুক সেই কক্ষে প্রবেশ করিয়া রজ্জুবদ্ধ স্মিথকে দেখিতে পাইল না। অবশেষে সে জানালার নিকট উপস্থিত হইয়া একটি লোককে চেয়ারে উপবিষ্ট দেখিল বটে, কিন্তু তাহার বন্ধনাবস্থা সে বুঝিতে পারিল না।

আগন্তুক স্মিথকে লক্ষ্য করিয়া বলিল, "তুমি কি ঐ জানালা দিয়া পথের উপর মদের বোতল ছুড়িয়াছিলে ? সেই সময় নীচের পথ দিয়া একটি স্ত্রীলোক যাইতেছিল ; বোতলটা অল্পের জন্য তাহার মাথায় পড়ে নাই। মাথায় পড়িলে তাহার মাথা ভাঙ্গিয়া যাইত।—এ রকম অবিবেচনার কাজ কেন করিয়াছ ?"

স্মিথ প্রশ্নকর্ত্তার পরিচ্ছদ দেখিয়া বুঝিতে পারিল—সে পাহারাওয়ালা। কিন্তু স্মিথের মুখ বাঁধা ; সে কোন কথা বলিতে না পারিয়া মেঝের উপর পুনর্ব্বার জুতা ঠুকিল।

পাহারাওয়ালা স্মিথের ব্যবহারে বিস্মিত হইয়া টেবিল হইতে ল্যাম্পটা তুলিয়া আনিয়া তাহার মুখের কাছে উঁচু করিয়া ধরিল। সে মুহূর্ত্তমধ্যে

প্রকৃত ব্যাপার বুঝিতে পারিল, এবং স্মিথের মুখের বন্ধন তৎক্ষণাৎ অপসারিত করিল।

পাহারাওয়ালা স্মিথের মুখ দেখিয়া তাহাকে চিনিতে পারিল। স্মিথ মিঃ ব্লেকের সঙ্গে অনেকবার তাহাদের থানায় গিয়াছিল, এজন্য তাহাকে চিনিত।

পরিচিত মুখ দেখিয়া স্মিথ আশ্বস্ত হইল। তাহাকে অবিলম্বে বন্ধন-মুক্ত করা হইলে স্মিথ ব্যগ্রভাবে তাহাকে বলিল "শীঘ্র একখান ট্যাক্সি ডাক কন্‌ষ্টেবল! তুমি আমার সঙ্গে স্কট্‌ল্যাণ্ড ইয়ার্ডে চল। সেখানে যাইতে যাইতে তোমাকে আমার দুর্দ্দশা-সংক্রান্ত সকল কথা বলিব; আর এক মুহূর্ত্ত এখানে বিলম্ব করা হইবে না, শীঘ্র গাড়ী লইয়া এস।"

# সপ্তম প্রবাহ

## চালবাজি না কৌশল ?

রবার্ট ব্লেক লারী হুকের বাসগৃহে পুনঃপ্রবেশ করিয়া মুহূর্ত্তের জন্য অলস ছিলেন না। তিনি লারীর পাকশালার দ্বারে উপস্থিত হইয়া বাগানের গোলমাল শুনিতে পাইয়াছিলেন। তাঁহার কৌতূহল বর্দ্ধিত হওয়ায়, তিনি যে জানালা দিয়া সেই অট্টালিকায় প্রবেশ করিয়াছিলেন, অবিলম্বে সেই জানালার নিকট উপস্থিত হইলেন। তিনি অন্ধকারে গুঁড়ি মারিয়া বসিয়া এমটের দুর্দ্দশা প্রত্যক্ষ করিলেন; এমট্ তখন ধরা পড়িয়াছিল।

তিনি বাগানে গোলমাল শুনিয়া বুঝিতে পারিয়াছিলেন, বাহিরের আর কোনও লোক বাগানে প্রবেশ করায় তাহার সন্ধান পাইয়া লালীর অনুচরেরা ঐরূপ গণ্ডগোল করিতেছিল। বাহিরের আর কে গোপনে সেখানে আসিয়াছিল তাহা তিনি অনুমান করিতে পারিলেন না। স্মিথ আসিয়াছে এরূপ সন্দেহের কারণ ছিল না; তিনি স্মিথকে করিগানের সন্ধানে স্থানান্তরে পাঠাইয়াছিলেন। সুতরাং আগন্তুক কে, তাহা স্থির করিতে না পারিয়া তিনি ধাঁধায় পড়িলেন। সেই সময় লারীর হস্তস্থিত বিজলি-বাতির উজ্জ্বল আলোক প্রভা এমটের মুখে নিক্ষিপ্ত হইল। তখন মিঃ ব্লেকের মনের ধাঁধা দূর হইল; তিনি প্রকৃত ব্যাপার মুহূর্ত্ত মধ্যে বুঝিতে পারিলেন। পূর্ব্বেই তাঁহার সন্দেহ হইয়াছিল—লারী আইরিস মিটনকে সেই অট্টালিকার কোন অংশে লুকাইয়া রাখিয়াছিল। তাঁহার ধারণা হইল এমট্, আইরিসের পিতা স্যার হেন্‌রীর নিকট আইরিসের বিপদের কথা জানিতে পারিয়াছিল। লারী তাহাকে ধরিয়া লইয়া গিয়া কয়েদ করিয়া রাখিয়াছিল—ইহা বুঝিতে পারিয়া এমট্, তাহার উদ্ধারের চেষ্টায় লারীর আড্ডায় উপস্থিত হইয়াছিল, কিন্তু তাহাকে বাগানের মধ্যেই ধরা পড়িতে হইয়াছিল—ইহা মিঃ ব্লেক স্পষ্টই বুঝিতে পারিলেন।

মিঃ ব্লেক সেই বাতায়ন হইতে দেখিতে পাইলেন, এমটুকে লারীর অট্টালিকার ভিতর লইয়া যাওয়া হইল ; অতঃপর সেখানে দাঁড়াইয়া থাকিয়া কোন ফল নাই বুঝিয়া মিঃ ব্লেক পুনর্ব্বার লারীর পাকশালায় প্রত্যাগমন করিলেন এবং তাহা অতিক্রম করিয়া অন্ধকারাচ্ছন্ন একটি দীর্ঘ বারান্দায় প্রবেশ করিলেন। সেই বারান্দাস্থিত অনেকগুলি দ্বার দিয়া সেই অট্টালিকার বিভিন্ন অংশে গমন করা যাইত। তিনি একটি দ্বার পার হইয়া পরিচারক-গণের কক্ষে প্রবেশ করিলেন, এবং সেই কক্ষ হইতে হল-ঘরে উপস্থিত হইলেন।

মিঃ ব্লেক সেই কক্ষে দাঁড়াইয়া, অতঃপর কি করিবেন, কোন্ দিকে যাইবেন, এই সকল কথা চিন্তা করিতেছিলেন—সেই সময় দোতলার সিঁড়িতে পদশব্দ শুনিতে পাইলেন। দোতলার সুপ্রশস্ত কাঠের সিঁড়ির নীচে যে ফুকর ছিল, তিনি তাহারই ভিতর লুকাইলেন। সেই স্থানটি অন্ধকারাচ্ছন্ন।

মিঃ ব্লেক পদশব্দে বুঝিতে পারিলেন একজন লোক সিঁড়ি দিয়া নীচে নামিতেছিল। লোকটি গুন্-গুন্ স্বরে গান করিতে করিতে একাকী নামিতেছিল। সে নীচের ধাপে নামিয়া থমকিয়া দাঁড়াইল। মিঃ ব্লেক তৎক্ষণাৎ বারান্দার দিকে একটি ম্যাচ-বাক্স ছুড়িয়া ফেলিলেন।

'ঠক্' করিয়া শব্দ হইল। সেই শব্দ শুনিয়া সিঁড়ির লোকটি অস্ফুটস্বরে বলিল, "কেও ?"—তাহার কণ্ঠস্বরে আতঙ্কের আভাস ছিল।

সে তৎক্ষণাৎ সম্মুখে ঝুঁকিয়া-পড়িয়া চতুর্দিকে দৃষ্টিপাত করিল, কিন্তু কাহাকেও দেখিতে পাইল না। তখন সে সিঁড়ি হইতে নামিয়া ধীরে ধীরে বারান্দার দিকে অগ্রসর হইল। মিঃ ব্লেক নিঃশব্দ পদসঞ্চারে ছায়ার মত তাহার অনুসরণ করিলেন। সেই ব্যক্তি বারান্দায় উপস্থিত হইলে মিঃ ব্লেক সন্মুখে ঝুঁকিয়া 'দুড়ুম' শব্দে পিস্তলের আওয়াজ করিলেন।

সেই শব্দে চতুর্দিক প্রতিধ্বনিত হইল বলিয়া মিঃ ব্লেকের ধারণা হইলেও শব্দটি অধিক দূরে সম্প্রসারিত হয় নাই ; কিন্তু তাঁহার অগ্রগামী লোকটি সেই আঘাতে ধরাশায়ী হইল। মিঃ ব্লেক তাহাকে তুলিয়া লইয়া পাশের

একটি কক্ষে আবদ্ধ করিলেন ; তাহার পর তিনি পূর্ব্ববৎ নিঃশব্দে হল ঘরে ফিরিয়া আসিলেন।

এবার তিনি দোতলায় একাধিক ব্যক্তির কণ্ঠস্বর শুনিতে পাইলেন।

মিঃ ব্লেক গুঁড়ি মারিয়া সেই কক্ষের এক কোণে উপস্থিত হইলেন। তিনি শুনিতে পাইলেন—কে অধীর স্বরে বলিয়া উঠিল, "জ্যাক কোথায় ? সে বুঝি মদ খাইয়া কোথাও মাটী লইয়াছে ! নাঃ, ইহাদের ব্যবহার অসহ্য হইয়া উঠিয়াছে।"

অতঃপর মিঃ ব্লেক লারীর উচ্চ কণ্ঠধ্বনি শুনিতে পাইলেন। লারী সক্রোধে বলিল, "ওরে গাধা, এ দিকে আয়। জ্যাকের জন্য তোর এত মাথা-ব্যথা কেন ? আমি তাহাকে কোন জরুরি কাজে পাঠাইয়াছি। সে বাড়ীর চারি দিক ঘুরিয়া দেখিয়া এখানে আসিবে।"

লারীর অনুচরটা বলিল, "খাসা আছ লারী ! কিন্তু আমি যে ভূতের ভয়ে অস্থির ! আমি একটা ভূতকে অন্ধকারে ঘুরিয়া বেড়াইতে দেখিয়াছি ! তার চোখ নাই, চোখের ফুটা অন্ধকারে মশালের মত জ্বলিতেছিল। তাহার এক কান হইতে অন্য কান পর্য্যন্ত আধ হাত চওড়া হাঁ।—এ ভূঁতুড়ে বাড়ী ছাড়ো বাবা !"

মুহূর্ত্তমধ্যে দোতলার একটি দ্বার রুদ্ধ হইল, মিঃ ব্লেক আর কাহারও সাড়া শব্দ পাইলেন না। তখন তিনি বিড়ালের মত নিঃশব্দে ( with cat-like stealth ) সিঁড়ি দিয়া দোতলায় উঠিলেন। লারী দোতলায় যে কক্ষে বাস করিত সেই কক্ষটির পাশ দিয়া তিনি অগ্রসর হইলেন। তিনি দোতলার বারান্দার এক প্রান্তে একটি কক্ষে আলো দেখিতে পাইলেন ; সেই কক্ষের সম্মুখে স্থূল লৌহ গরাদেশ্রেণী সংস্থাপিত। তাহার ভিতর হইতে আলোক-প্রভা বারান্দায় বিকীর্ণ হইতেছিল। লোহার গরাদে-বেষ্টিত কক্ষ দেখিয়া মিঃ ব্লেকের ধারণা হইল তাহা কারাকক্ষ, তিনি সম্ভবতঃ কোন বন্দীকে সেখানে আবদ্ধ দেখিবেন। মিঃ ব্লেক সেই কক্ষের সম্মুখে আসিবার পূর্ব্বেই তাহার পাশের একটি রুদ্ধ কক্ষের দ্বার খুলিয়া গেল ; তাহা দেখিয়া ব্লেক

জড়ের মত দাঁড়াইয়া রহিলেন। তাঁহার চলৎশক্তি রহিত হইল। নিকটে কোথাও লুকাইবার স্থান ছিল না; দৌড়াইয়া কোন দিকে পলায়নেরও সুযোগ হইল না।

মিঃ ব্লেক যে স্থানে দাঁড়াইয়া ছিলেন, তাহার সম্মুখস্থ কক্ষের দ্বার খুলিয়া লারীর একটি অনুচর তাঁহার ঠিক সম্মুখে আবির্ভূত হইল। সেই ব্যক্তি মিঃ ব্লেকের মুখের দিকে মুহূর্ত্তমাত্র চাহিয়া, তাঁহাকে আক্রমণ করিবার জন্য তাঁহার উপর লাফাইয়া পড়িল। লোকটা জোয়ান হইলেও তখন নিরস্ত্র ছিল। মিঃ ব্লেক তাহার আক্রমণে বিচলিত না হইয়া তাহার মস্তকে পিস্তলের কুঁদা দিয়া যে আঘাত করিলেন সেই আঘাতেই তাহার চেতনা বিলুপ্ত হইল। সে হঠাৎ পড়িয়া যায় দেখিয়া মিঃ ব্লেক তাড়াতাড়ি তাহাকে দুই হাতে ধরিয়া উপুড় করিয়া ফেলিলেন। তিনি তাহার পিঠের উপর দিয়া পূর্ব্বোক্ত আলোকিত কক্ষের দিকে অগ্রসর হইবেন, ঠিক সেই মুহূর্ত্তে কক্ষ মধ্যে তাঁহার দৃষ্টি পড়িল। তিনি সেই কক্ষে আইরিস মিটনকে অবিচলিত ভাবে দাঁড়াইয়া থাকিতে দেখিলেন। তাহার উভয় চক্ষু বিস্ময়বিস্ফারিত; কিন্তু তাহাতে আতঙ্কের চিহ্নমাত্র ছিল না। মিঃ ব্লেক তাঁহার সম্মুখে নিপতিত সেই চেতনারহিত শত্রুর দেহ এক লম্ফে অতিক্রম করিয়া আইরিসের বাসের কক্ষে প্রবেশ করিলেন।

আইরিস হাসিবার ভঙ্গি করিয়া বলিল, "মিঃ ব্লেক! আপনি? আপনি কি এ সকল স্থানে এই ভাবেই আসিয়া থাকেন? আমি এই ভাবিয়া উৎফুল্ল হইয়াছিলাম যে, বাবা আমাকে ফিরাইয়া লইয়া যাইবার জন্য আপনাকে পাঠাইয়া দিবেন। (I've been cheering myself with the thought that daddy would send you to bring me back,) কিন্তু আমি আশা করিয়াছিলাম—আপনি গাড়ী-বোঝাই পুলিশ লইয়া এখানে আসিবেন। আপনি কোন মানুষের ঘাড়ে চাপিয়া, কি তাহার মাথা ডিঙ্গাইয়া আমার ঘরে প্রবেশ করিবেন—এরূপ আমার মনে হয় নাই।"

এই কথাগুলি বলিয়া সে হাসিল বটে, কিন্তু তাহার চক্ষু দু'টি ছল ছল

চেয়ে আমার সাহস বেশী; ছেলেবেলা হইতে পুরুষের কাজই ত করিয়া আসিয়াছি; সেই অভ্যাস এখন কাজে লাগিবে।"

মিঃ ব্লেক তাহার কথা শুনিয়া হাসিলেন; তাহার অকুণ্ঠিত ভাব ও সাহস দেখিয়া তিনি প্রীত হইলেন। উৎসাহে ও আনন্দে তাহার সুন্দর মুখ রাঙা হইয়া উঠিয়াছিল, তাহাতে ভয় বা সঙ্কোচের চিহ্ন মাত্র ছিল না। আইরিস সহাস্য দৃষ্টিতে তাঁহার মুখের দিকে চাহিয়া বলিল, "এখন কি করিতে হইবে বলুন ত। এখন আপনি ওস্তাদ, আর আমি সাকরেদ।"

মিঃ ব্লেক বলিলেন, "প্রথমে তোমাকে দোতলা হইতে নীচে যাইতে হইবে। ইতিমধ্যে আমাকে এখানে কোন কোন কাজ শেষ করিতে হইবে। তুমি সদর দরজা দিয়া বাহিরে যাইবে; তাহার পর, দেউড়ির দিকে যে গাড়ীর পথ আছে—সেই পথে কিছু দূর চলিয়া গিয়া পথের ধারে রডডেন-ড্রনের নিবিড় অরণ্য দেখিতে পাইবে। তুমি গুঁড়ি মারিয়া সেই জঙ্গলের ভিতর প্রবেশ করিবে, এবং জঙ্গলের মাঝামাঝি গিয়া আমার প্রতীক্ষা করিবে।—এদিকের কাজ শেষ হইলে আমি সেখানে গিয়া তোমাকে সাড়া দিব।"

আইরিস তাহার পরিহিত পরিচ্ছদের দিকে চাহিয়া বলিল, "গুঁড়ি মারিয়া সেই জঙ্গলে প্রবেশ করিতে হইবে? আমার এত ভাল পোষাকটা নষ্ট করিব? এই ফ্রকটি যে খুব দামী জিনিস মিঃ ব্লেক।"

মিঃ ব্লেক নিজের ছিন্ন বিচ্ছিন্ন ও ধূলিধূসরিত পরিচ্ছদে অঙ্গুলি স্থাপন করিয়া বলিলেন, "আর আমার? এই পোষাক 'সাভাইল রো'তে প্রস্তুত, বহুমূল্য পরিচ্ছদ; কিন্তু ইহার কি অবস্থা হইয়াছে দেখিতেছ ত? পোষাকের মায়া কি প্রাণের মায়া অপেক্ষা বেশী?"

আইরিস্ আর কোন কথা না বলিয়া সেই কক্ষ ত্যাগ করিল এবং বারান্দা দিয়া নিঃশব্দে নীচে চলিল। মিঃ ব্লেক সিঁড়ির মাথায় দাঁড়াইয়া তাহাকে হল-ঘর অতিক্রম করিতে দেখিলেন। আইরিস্ সদর দরজা দিয়া অট্টালিকার বাহিরে আসিলে মিঃ ব্লেক স্বস্তির নিঃশ্বাস ত্যাগ করিলেন। তিনি তাঁহার

হাতের পিস্তলটি মুহূর্ত্তের জন্য ত্যাগ করেন নাই। তিনি স্থির করিয়াছিলেন, আইরিস্ সেই অট্টালিকা হইতে নামিয়া যাইবার সময় যদি সহসা কাহারও দ্বারা বাধা পায় তাহা হইলে তিনি দোতলার বারান্দা হইতে তাহার আততায়ীকে গুলী করিবেন; তবে তাহাতে তাঁহার সঙ্কল্পিত কার্য্যপ্রণালী ব্যর্থ হইবে ইহাও তিনি বুঝিতে পারিয়াছিলেন।

আইরিস্ সেই অট্টালিকা পরিত্যাগ করিলে মিঃ ব্লেক বারান্দা দিয়া অন্য একটি আলোকিত কক্ষের দিকে অগ্রসর হইলেন। তিনি সেই কক্ষের নিকটস্থ হইলে কক্ষের ভিতর হইতে অস্ফুট আর্ত্তনাদ শুনিতে পাইলেন—যেন কোনও ব্যক্তি অসহ্য যন্ত্রণায় অভিভূত হইয়া গোঙাইতেছে। সেই কক্ষটি লোহার গবাদে ঘেরা কারা-প্রকোষ্ঠ। মিঃ ব্লেক সেই গবাদেগুলির ফাঁক দিয়া এমট্‌কে একটি শয্যায় শায়িত দেখিলেন। সে যন্ত্রণায় অধীর হইয়া দুই হাতে লেপ ধরিয়া টানাটানি করিতেছিল। যন্ত্রণায় তাহার মুখ বিবর্ণ হইয়াছিল। তাহার যে পাখানি মচ্‌কাইয়া অস্থি স্থানভ্রষ্ট হইয়াছিল সেই পায়ে একটি ব্যাণ্ডেজ বাঁধিয়া দেওয়া হইয়াছিল। লারী তাহাকে এই কক্ষে পাঠাইবার সময় যথেষ্ট ভয় প্রদর্শন করিলেও তাহার পরিচর্য্যার সুব্যবস্থা করিয়াছিল; কিন্তু আকস্মিক পতননিবন্ধন তাহার সর্ব্বাঙ্গে প্রচণ্ড ঝাঁকুনি লাগিয়াছিল, এজন্য সর্ব্ব শরীরেই সে অত্যন্ত বেদনা বোধ করিতেছিল।

মিঃ ব্লেক সেই কক্ষের দ্বারের হাতল ধরিয়া টানাটানি করিলেন; কিন্তু দ্বার চাবি দিয়া বন্ধ থাকায় তাহা খুলিতে পারিলেন না। তখন তিনি গরাদের ফাঁকে মুখ বাড়াইয়া ডাকিলেন, এমট্।"

এমট্ তৎক্ষণাৎ চক্ষু মেলিয়া মিঃ ব্লেকের মুখের দিকে চাহিয়া বলিল, কি আশ্চর্য্য। মিঃ ব্লেক, আপনি?"

এমট্ বেদনাক্লিষ্ট চক্ষু মেলিয়া মিঃ ব্লেককে দেখিয়া কিছুমাত্র বিস্ময় প্রকাশ করিল না বা বিচলিত হইল না। সম্ভবতঃ শারীরিক যন্ত্রণায় ও মানসিক দুশ্চিন্তায় সে এরূপ অভিভূত হইয়াছিল যে, মিঃ ব্লেকের আকস্মিক

আবির্ভাবে তাহার বিস্ময় প্রকাশের শক্তি ছিল না। ( he had not the strength toe xpress suprise. )

এমট্ ক্ষণকাল নীরব থাকিয়া ক্ষীণ স্বরে বলিল, "মিঃ ব্লেক, আপনি, ভারী জবর আদ্‌মী। আপনি আমাকে এই নরক হইতে উদ্ধার করিতে পারেন ?"

মিঃ ব্লেক বলিলেন, "তুমি আমার উপদেশানুযায়ী চলিলে বোধ হয় পারিব। তুমি খুব জোরে আর্ত্তনাদ কর, তোমার কাৎরাণির পরিমাণ আরও বাড়াও চিৎকার করিয়া সকলের মাথা ধরাইয়া দাও।—পারিবে ? তাহার পর যাহা করিতে হয়—আমি করিব।"

এমট্ বলিল, "খুব সহজ কাজ ; এ আর পারিব না ?"

মুহূর্ত্ত পরে এমট্ এরূপ উৎকট আর্ত্তনাদ আরম্ভ করিল যে, সেই শব্দে সমগ্র অট্টালিকা প্রতিধ্বনিত হইল। কিন্তু সেই শ্রবণভেদী আর্ত্তনাদে কেহ সাড়া দিল না।—এক মিনিট পরে পুনর্বার সেইরূপ চিৎকার। এবার ঠগী-সর্দ্দার লারী হকের শয়ন-কক্ষের দ্বার উদ্ঘাটিত হইল। লারী সক্রোধে দ্বারের বাহিরে আসিয়া থমকিয়া দাঁড়াইল ; তাহার পর কি ভাবিয়া সে তাহার একটা অনুচরকে কর্কশস্বরে বলিল, "হতভাগাটা, কি বিকট চিৎকার আরম্ভ করিয়াছে। রাত্রে কি কাহাকেও ঘুমাইতে দিবে না ? যদি আবার ঐরূপ চিৎকার করে তাহা হইলে উহার গলা টিপিয়া ধরিয়া চিৎকারের পথ বন্ধ করিয়া দাও ; তাহাতে যদি দম বন্ধ হইয়া মরে ত মরুক।"

মুহূর্ত্ত পরে সে শয়ন-কক্ষে পুনঃ প্রবেশ করিয়া দ্বার রুদ্ধ করিল।

প্রায় দুই মিনিট পরে মিঃ ব্লেক বারান্দায় দ্রুত পদশব্দ শুনিতে পাইলেন ; দলপতির আদেশে তাহার কোন অনুচর এমটের কারাপ্রকোষ্ঠের দিকে আসিতেছে বুঝিতে পারিয়া মিঃ ব্লেক তাড়াতাড়ি অন্ধকারে লুকাইলেন। তিনি সেই স্থান হইতে প্রহরীকে এমটের কারাকক্ষের দ্বারের সম্মুখে দাঁড়াইয়া চাবি দিয়া দ্বার খুলিতে দেখিয়া মনে মনে হাসিলেন। সেই সময় লারী পুনর্ব্বার তাহার শয়ন-কক্ষের বাহিরে আসিল ; সে এমটের প্রকোষ্ঠের সম্মুখ আসিয়া

প্রহরীকে দ্বার খুলিতে দেখিল, তাহার পর আর কোন কথা না বলিয়া নিজের শয়ন-কক্ষে প্রবেশ করিয়া দ্বার রুদ্ধ করিল।

প্রহরী এমটের প্রকোষ্ঠের দ্বার খুলিয়া সেই কক্ষে প্রবেশ করিল, মিঃ ব্লেক আড়ালে দাঁড়াইয়া তাহার নীরস কণ্ঠস্বর শুনিতে পাইলেন। সে এমট্‌কে কি বলিতেছিল তাহা ব্লেক বুঝিতে পারিলেন না; তিনি নিঃশব্দে এমটের কারা-প্রকোষ্ঠের দিকে অগ্রসর হইলেন। সেই কক্ষের আলোকে প্রহরী তাঁহাকে দেখিতে পাইবে—এই আশঙ্কায় তিনি কিছু দূরে থাকিতে বুকে হাঁটিয়া সতর্ক ভাবে সেই দিকে ক্রমশঃ অগ্রসর হইলেন। তিনি সেই অবস্থায় দেখিতে পাইলেন—কৃষ্ণপরিচ্ছদধারী প্রহরীটা এমটের পদপ্রান্তে দাঁড়াইয়া তাহার ব্যাণ্ডেজটি বাঁধিয়া দিতেছিল; সেই সময় সে সহানুভূতি ভরে এমট্‌কে বলিল, "দেখ ছোকরা, তোমার এ যন্ত্রণা খানিক পরেই কমিয়া যাইবে। আমার যতটুকু সাধ্য তাহার ত্রুটি করি নাই। ভাঙ্গা পা খানা অন্য পায়ের উপর তুলিয়া রাখ; তাহাতে কতকটা আরাম পাইবে।"

প্রহরীর সহানুভূতির পরিচয় পাইয়া তাহার প্রতি নিষ্ঠুরাচরণ করিতে মিঃ ব্লেকের ইচ্ছা হইল না; কিন্তু এমট্‌কে দস্যু-কবল হইতে উদ্ধার করিতে হইলে প্রহরীকে অবিলম্বে সরাইতে হইবে, বিলম্বে প্রহরী দ্বার বন্ধ করিয়া চলিয়া যাইবে; এইরূপ উৎকৃষ্ট সুযোগ তাঁহাকে হেলায় হারাইতে হইবে। তিনি আর বিলম্ব না করিয়া সেই ভাবে গুঁড়ি মারিয়া সেই কক্ষে প্রবেশ করিলেন। দ্বারের দিকে প্রহরীর দৃষ্টি ছিল না, সে অবনত মস্তকে এমটের ব্যাণ্ডেজ পরীক্ষা করিতেছিল। মিঃ ব্লেক হঠাৎ তাহার পশ্চাতে উঠিয়া দাঁড়াইলেন এবং পিস্তলের উল্টা দিক দিয়া তাহার নত মস্তকে এভাবে আঘাত করিলেন যে, সেই আঘাতে তাহার চেতনা বিলুপ্ত হইলেও আঘাত সাংঘাতিক হইল না। প্রহরী কোন শব্দ না করিয়া মেঝের উপর ঘুরিয়া পড়িবার পূর্বেই মিঃ ব্লেক তাহাকে ধরিয়া ফেলিলেন।

মিঃ ব্লেক এমট্‌কে বলিলেন, "এইবার তোমার মুক্তিলাভের সুযোগ উপস্থিত।—না, তোমাকে কোন কথা বলিতে হইবে না। কথা বলিবার

সময় নাই। তুমি ত চলিতে পারিবে না, আমি তোমাকে বহিয়া লইয়া যাইতেছি। কিন্তু আর তোমার আর্ত্তনাদ করা চলিবে না; মুখ বুঁজিয়া থাকিতে পারিবে না? তোমাকে কাঁধে তুলিয়া লইয়া যাইতে আমার কষ্ট হইবে না; অধিক দূরও তোমাকে বহিতে হইবে না।"

মিঃ ব্লেক এমটকে কাঁধে তুলিয়া লইলেন, এমট্ দাঁতে দাঁত চাপিয়া তাঁহার কাঁধে মাথা রাখিয়া পড়িয়া রহিল। মিঃ ব্লেক সেই গুরুভার বহন করিয়া নিঃশব্দে অথচ তাড়াতাড়ি সুদীর্ঘ বারান্দা পার হইয়া সিঁড়ি দিয়া নীচে নামিলেন।

তিনি বারান্দা অতিক্রম করিবার সময় লারীকে কাহার সহিত কথা বলিতে শুনিলেন, তাহাদের পরামর্শ দীর্ঘকাল চলিলে তিনি নির্ব্বিঘ্নে কার্য্যোদ্ধারের আশা করিলেন। তিনি এমটকে কাঁধে লইয়া নিরাপদে অট্টালিকার বাহিরে আসিলেন, তাহার পর পূর্ব্বোক্ত রডডেনড্রন-কুঞ্জের দিকে অগ্রসর হইলেন। তিনি সেই কুঞ্জের আড়ালে প্রবেশ করিতেই আইরিস্ ব্যগ্রবাহু প্রসারিত করিয়া এমটকে নামাইয়া লইল।

এমটের শোচনীয় অবস্থা দেখিয়া আইরিস্ নারীসুলভ বিহ্বলতা প্রকাশ করিল না। এমট্ সেই স্থানে শয়ন করিলে আইরিস্ তাহার আহত পায়ে হাত বুলাইতে লাগিল।

আইরিস্ মিঃ ব্লেককে বলিল, আপনি পুলিশ ডাকিতে যান, আমি এমটের পাহারায় থাকিলাম। এখানে আমাদের আশঙ্কার কারণ নাই।"

মিঃ ব্লেক মাথা নাড়িয়া বলিলেন, "আমি পুলিশ ডাকিব না। পুলিশ ডাকিতে হইলে অনেক দূর যাইতে হইবে, এখন প্রতিমুহূর্ত্ত মূল্যবান। দোতলায় যাহারা আছে, তাহারা যদি কারা-প্রকোষ্ঠে এমটের সন্ধান করে, তাহা হইলে বিষম হৈ-চৈ আরম্ভ হইবে, তুমি কিছুকাল এমটের কাছে বসিয়া থাকো।"

আইরিস্ মিঃ ব্লেককে কি বলিতে উদ্যত হইল, কিন্তু মিঃ ব্লেক তৎপূর্ব্বেই গুল্মান্তরাল হইতে বাহির হইয়া আসিয়াছিলেন। তিনি পুনর্ব্বার সেই

অট্টালিকার দোতলায় উঠিলেন, এবং লারীর শয়ন-কক্ষের চাবির ফাঁক দিয়া কক্ষমধ্যে দৃষ্টিপাত করিলেন। তিনি লারীকে টেবিলের ধারে বসিয়া থাকিতে দেখিলেন। তাহার বিবর্ণ মুখ দেখিয়া তিনি বিস্মিত হইলেন। তাহার ললাটের শিরা কুঞ্চিত। লারী কোন কারণে ভয় পাইয়াছে—ইহা তিনি বুঝিতে পারিলেন।

লারী অস্ফুট স্বরে বলিল, "আমার অনুচরগুলা তাড়াতাড়ি ফিরিয়া আসিলে আমি কতকটা স্থির হইতে পারিতাম। কি নির্ব্বোধ! যে লোকটা পলাইয়া গিয়াছে তাহাকে ধরিবার চেষ্টায় সারা-নগর ঘুরিয়া বেড়াইতে কে তাহাদিগকে পরামর্শ দিয়াছিল? হতভাগাগুলা আমার আদেশ না লইয়াই যাহা খুসী করিতে আরম্ভ করিয়াছে।"

একজন অনুচর অদূরে দাঁড়াইয়া ছিল, সে বলিল, "সর্দ্দার, তাহাদের দোষ কি? আপনিই ত সেই পলাতকটাকে ধরিয়া আনিবার জন্য তাহাদিগকে আদেশ করিয়াছিলেন।"

এই প্রতিবাদে লারী ক্রোধে জ্বলিয়া উঠিল। তাহার ক্রোধ দেখিয়া মিঃ ব্লেক বুঝিতে পারিলেন, তাহার মন আতঙ্কে পূর্ণ হইয়াছে। মিঃ ব্লেক মুখ তুলিয়া সিঁড়ির বৈদ্যুতিক দীপের দিকে এবং হল-ঘরের আলোকের দিকে দৃষ্টিপাত করিলেন। তাঁহার মুখ তৎক্ষণাৎ প্রফুল্ল এবং চক্ষু উজ্জল হইল।

মিঃ ব্লেক প্রথমে সেই কক্ষের দ্বারের কপাটের চাবি ঘুরাইয়া দ্বার রুদ্ধ করিলেন, তাহার পর অন্য একটি কক্ষ হইতে কয়েকটি আলোকাধার (বাল্‌ব) সংগ্রহ করিয়া দুইটি দুই পকেটে রাখিলেন এবং একটি হাতে লইলেন। তিনি লারীর শয়নকক্ষের পার্শস্থ কক্ষে প্রবেশ করিয়া সেই কক্ষের পশ্চাতের জানালায় উঠিলেন। লারীর শয়ন-কক্ষের জানালা ও সেই জানালার মধ্যে একটি প্রাচীর মাত্র ব্যবধান; জানালার বাহিরের কার্নিশ বহিয়া মিঃ ব্লেক লরীর শয়ন-কক্ষের জানালার ঠিক সম্মুখে আসিলেন এবং সেই স্থান হইতে লারীর বাতায়নের ঠিক নীচেই—বাগানের ভিতর একটি বল্‌ব নিক্ষেপ করিলেন। তাহা মাটীতে পড়িয়া সশব্দে ফাটিয়া গেল। সেই শব্দ শুনিয়া লারী ও তাহা অনুচর

গভীর বিস্ময়ে চিৎকার করিয়া উঠিল ; লারী তাড়াতাড়ি উঠিয়া জানালার সম্মুখে ঝুঁকিয়া বাগানের দিকে দৃষ্টিপাত করিল, তাহার পর বলিল, "কে ও ! জ্যোক না কি ? ওখানে ও—"

কিন্তু লারী তাহার মুখের কথা শেষ করিবার অবসর পাইল না ; মিঃ ব্লক মুহূর্ত্তমধ্যে লারীর শয়ন-কক্ষের জানালার সম্মুখে দাঁড়াইয়া, তাঁহার হাতের পিস্তলের নল লারীর কপালে টিপিয়া ধরিয়া বলিলেন, "দুই হাত মাথার উপর উচু করিয়া দাঁড়াও। একটু নড়িয়াছ কি মরিয়াছ ! আমি তোমার এই আড্ডা পুলিশ দিয়া 'ঘেরাও' করিয়াছি। তোমার একজন প্রহরী তাহাদের সহিত যুদ্ধ করিবার চেষ্টা করায় ঐরূপ শব্দ হইল—তোমরা কেহ নড়িও না, আমার অবাধ্য হইলে তোমাদের সর্দ্দারকে মুহূর্ত্ত মধ্যে গুলী করিব। লারী, যদি জীবনের প্রতি তোমার মমতা থাকে, তাহা হইলে উহাদিগকে স্থির ভাবে দাঁড়াইয়া থাকিতে বল।" (Warn them to stay still, Larry—as you value your life.)

মুহূর্ত্তের জন্য লারীর চক্ষুতে পৈশাচিক হিংস্র ভাব ফুটিয়া উঠিল ; কিন্তু নিজের অসহায় অবস্থা বুঝিতে পারিয়া তাহার সর্বাঙ্গ ভয়ে অবসন্ন হইল, তাহার বুকের ভিতর দুরু-দুরু করিতে লাগিল ; আর আত্মরক্ষার উপায় নাই, যুদ্ধে ভাগ্য পরীক্ষারও সুযোগ নাই। মিঃ ব্লেকের অঙ্গুলীর ঈষৎ সঞ্চালনে তাহার ললাট বিদীর্ণ করিয়া পিস্তলের গুলী মস্তিষ্কে প্রবেশ করিবে ; ওদিকে পুলিশ-ফৌজ আসিয়া বাড়ী ঘিরিয়া ফেলিয়াছে ! না, আর কোন আশা নাই।—তাহার বিবর্ণ মুখ হতাশায় পীতাভ হইল। লারী হুক তাহার অনুচরবর্গকে লক্ষ্য করিয়া বলিল, "তোমাদের বীরদর্প এখন সম্পূর্ণ নিষ্ফল, তোমরা কোন হাঙ্গামা করিও না। আমাদের আর কোন কৌশল খাটিবে না।"

লারীর একজন অনুচর ক্ষীণস্বরে বলিল, "এসব গোয়েন্দা ব্লেকের চাতুরী মা—ধাপ্পাবাজি !—পুলিশ আসিয়া বাড়ী ঘেরাও করিয়াছে—ও কথা আমি বিশ্বাস করি না।"

মিঃ ব্লেক বলিলেন, "বিশ্বাস কর না?—আমার কথা এই মুহূর্ত্তেই বিশ্বাস করিতে হইবে।"

মিঃ ব্লেক বাগানের দিকে কাহাকেও লক্ষ্য করিয়া উচ্চৈঃস্বরে বলিলেন, "ইন্‌স্পেক্টর নীচে আছ কি? ওখানকার সকলকে বাঁধিতে পারিয়াছ?"

মুহূর্ত্ত পরে এমট্ কণ্ঠস্বর যথাসাধ্য সংযত করিয়া গম্ভীর স্বরে বলিল, "সকল গুলাকেই গ্রেপ্তার করিয়াছি, ব্লেক!"

ইহা ইন্‌স্পেক্টরের কণ্ঠস্বর—এইরূপ সিদ্ধান্ত করিয়া লারীর অনুচরবর্গ হতাশভাবে নতমস্তকে দাঁড়াইয়া রহিল। তাহারা আত্মরক্ষার জন্য কোনরূপ চেষ্টা করিতে সাহস করিল না,—মিঃ ব্লেকের পিস্তল তখনও লারীর ললাট হইতে অপসারিত হয় নাই। লারী হকের মুখ মৃতের মুখাকৃতির সাদৃশ্য ধারণ করিল। তাহার সর্বাঙ্গ যেন অবশ হইয়া পড়িল। সে হতাশ ভাবে তাহার পার্শ্বস্থ অনুচরবর্গের মুখের দিকে চাহিল; তাহার পর মিঃ ব্লেকের মুখের দিকে চাহিয়া কি বলিতে উদ্যত হইল; কিন্তু মিঃ ব্লেক তাহাকে কথা কহিবার সুযোগ না দিয়া জানালার কার্নিশে দাঁড়াইয়াই বলিলেন, "সরিয়া দাঁড়াও, আমি ঘরের ভিতর যাইতেছি। তোমরা সকলে দেওয়ালের গায়ে মুখ গুঁজিয়া দাঁড়াও; যাহার যাহার হাতে পিস্তল আছে—সে তাহা এই মুহূর্ত্তে ফেলিয়া দাও।"

মিঃ ব্লেকের আদেশ পালিত হইলে তিনি লারীর পকেট হইতে দুইটি অটোমেটিক এবং একটি গ্যাস পিস্তল বাহির করিয়া সেগুলি টেবিলের উপর নিক্ষেপ করিলেন; তাহার পর তিনি দৃঢ় স্বরে বলিলেন, "স্থির ভাবে দাঁড়াইয়া থাক। আমার অবাধ্য হইলে আমার হাতের এই এক পিস্তলেই তোমাদের সকলকে গুলী করিয়া মারিব।"

অতঃপর তিনি স্থানীয় থানায় টেলিফোনে সংবাদ দিলেন।

সেই মুহূর্ত্তে সেই অট্টালিকার বাহিরে অনেকগুলি মোটর-কারের সমাগম হইল।

# অষ্টম প্রবাহ

## সেয়ানে সেয়ানে কোলাকুলি

মোটর-কারগুলি লামীর আড্ডার সদর দরজায় আসিয়া থামিলে মিঃ ব্লেক অবিচলিত চিত্তে সেই কক্ষের বাহিরের দিকের জানালায় আসিয়া চারি-খানি বৃহৎ মোটর-কার দরজার বাহিরে দণ্ডায়মান দেখিলেন। মুহূর্ত্ত-পরে কয়েক জন আরোহী সেই সকল গাড়ী হইতে নীচে নামিল। কিন্তু তাহারা সেই অট্টালিকায় প্রবেশ করিবার জন্য বিন্দুমাত্র অধীরতা প্রকাশ করিল না। তাহারা বারান্দার নীচে সোপানের উপর দাঁড়াইয়া কি পরামর্শ করিতে লাগিল। অবশেষে সেই দলের একজন লোক নামিয়া গিয়া বাগানের গুল্মরাশির নিকট উপস্থিত হইল, এবং জানালার ঠিক নীচেই যে ঝোপ ছিল, তাহার ভিতর উঁকি মারিতে লাগিল। মিঃ ব্লেক বুঝিতে পারিলেন—তিনি সেই জানালা দিয়া ঝোপের ভিতর লাফাইয়া পড়িয়া ছিলেন, তাহারা এ সংবাদ জানিতে পারিয়া সেই স্থানে তাঁহারই অনুসন্ধান করিতেছিল। সুতরাং তাঁহার ধারণা হইল তাহারা লামীর অনুচর।

কয়েক মিনিট পরে অন্য লোকগুলি তাহার নিকট উপস্থিত হইয়া সেই গুল্মরাশির ভিতর প্রবেশ করিল। মিঃ ব্লেক আর তাহাদিগকে দেখিতে পাইলেন না; কিন্তু তাহারা যে ঝোপের ভিতর ঘুরিয়া বেড়াইতেছিল, গুল্মগুলি সবেগে আন্দোলিত হওয়ায় তাহা তিনি বুঝিতে পারিলেন। তাঁহার আশঙ্কা হইল তাহারা যদি সেই ঝোপের ভিতর অধিক দূর অগ্রসর হয়, তাহা হইলে হয় ত এমট্ ও আইরিস্ তাহাদের হাতে ধরা পড়িবে।

যাহা হউক, লোকগুলি পুনর্ব্বার গুল্মের বাহিরে আসিল; তাহারা উচ্চৈঃস্বরে তর্ক করিতে লাগিল। একজন বলিল, ঝোপের ভিতর প্রবেশ

করিয়া আগাগোড়া ঘুরিয়া দেখা হয় নাই, আর একবার পলাতকের অনুসন্ধান করা উচিত; কিন্তু অন্য সকলে তাহার প্রস্তাবের প্রতিবাদ করিয়া বলিল, কাঁটা খোঁচের ভিতর ঘুরিয়া অনর্থক হয়রান হইতে তাহাদের ইচ্ছা নাই।

কিন্তু যদি তাহারা সেই সুবিস্তীর্ণ রডডেনড্রন-কুঞ্জে প্রবেশ করিয়া পুনর্ব্বার অনুসন্ধান আরম্ভ করে তাহা হইলে তখন কি কি কর্ত্তব্য, তাহাও মিঃ ব্লেক স্থির করিয়া ফেলিলেন। তিনি লারীর পশ্চাতে উপস্থিত হইয়া, তাঁহার পিস্তলের নল তাহার পিঠে ঠেকাইয়া বলিলেন, "ঐ লোকটার কোমরবন্দ খুলিয়া লও, তাহা দিয়া উহার পা দু'খানা বাঁধো। আমার আদেশ পালনে একবিন্দু গাফিলী করিলে আমি বে-পরোয়া গুলী চালাইব। উহার পকেটে যে রুমাল আছে, তাহা দিয়া উহার দুই হাত পিঠের দিকে ঘুরাইয়া শক্ত করিয়া বাঁধো।"

লারী প্রাণভয়ে তাঁহার আদেশ পালন করিল।—তাহার পর লারীকে তাহার অবশিষ্ট অনুচরবর্গকেও ঐভাবে বাঁধিয়া রাখিতে বাধ্য করা হইল। লারী মিঃ ব্লেকের উদ্যত পিস্তল হইতে তাহার দেহে গুলী বর্ষণের ভয়ে বিনা প্রতিবাদে তাঁহার আদেশ পালন করিল। এই সকল ঠগী যতই নিষ্ঠুর হউক, তাহাদের প্রাণের ভয় অত্যন্ত অধিক; এবং নিষ্ঠুরেরা প্রায়ই কাপুরুষ হইয়া থাকে। প্রাণভয়ে ব্যাকুল হইয়া সে অনুচরবর্গের প্রতি বিশ্বাসঘাতকতা করিতেও কুণ্ঠিত হইল না।

লারীর অনুচরবর্গ এই ভাবে শৃঙ্খলিত হইলে মিঃ ব্লেক তাহাকে গুলী করিয়া হত্যা করিবার ভয় দেখাইয়া তাহারও হাত পা ও মুখ বাঁধিয়া ফেলিলেন। দলপতি ও অনুচরবর্গের কাহারও নড়িবার শক্তি রহিল না। মিঃ ব্লেক লারীর দলের সকলকে এই ভাবে অকর্ম্মণ্য করিয়া (impotent eondition) অতঃপর কি করিবেন তাহা স্থির করিবার জন্য পুনর্বার জানালার নিকট উপস্থিত হইলেন।

আগন্তুকগণ তখনও বারান্দার নীচে দাঁড়াইয়া বাক্‌বিতণ্ডা করিতেছিল; কিন্তু মিঃ ব্লেক তীক্ষ্ণ দৃষ্টির সাহায্যে আরও কিছু দেখিতে পাইলেন। সেই

বাগানের সুদূর-প্রসারিত গুল্মরাশি স্থানে স্থানে বিচ্ছিন্ন হইয়াছিল ; ঘন সন্নিবিষ্ট ঝোপের পর খানিক ফাঁকা জায়গা, তাহার পর আর একটি ঝোপ। তিনি এক ঝোপ হইতে একজন লোককে অতি সন্তর্পণে আর একটি ঝোপে প্রবেশ করিতে দেখিলেন। প্রথমে তাঁহার ধারণা হইল আইরিস্ পুলিশের সাহায্য লাভের আশায় ঐ ভাবে বাহিরে যাইবার চেষ্টা করিতেছিল। কিন্তু কয়েক মিনিট পরে তিনি আরও একজন লোককে ঐ ভাবে এক গুল্মগুচ্ছের অন্তরাল হইতে বাহির হইয়া, পার্শ্বস্থ ফাঁকা ময়দান অতিক্রম করিয়া অন্য গুল্মরাশির ভিতর প্রবেশ করিতে দেখিলেন। তাহার অব্যবহিত পরে আরও কয়েকজন লোক ঐভাবে দৌড়াইয়া গেল। শেষে মিঃ ব্লেকের মনে হইল বিভিন্ন গুল্মরাশির ভিতর বহুলোকের সমাগম হইয়াছে ; কিন্তু তাহারা সকলেই প্রচ্ছন্ন থাকিবার চেষ্টা করিতেছিল।

মিঃ ব্লেক ঘড়ি দেখিয়া বুঝিতে পারিলেন, উইণ্ডসরের পুলিশ সংবাদ পাইবার পর তত অল্প সময়ের মধ্যে সেখানে উপস্থিত হইতে পারে নাই। অবশেষে দৈত্যের ন্যায় বিশালদেহ একটি পুরুষ একটি ঝোপের আড়াল হইতে বাহির হইল ! তাহাকে দেখিবামাত্র মিঃ ব্লেক প্রকৃত রহস্য বুঝিতে পারিলেন।

লারী হক কয়েকজন অনুচর সহ গৃহের মধ্যে আবদ্ধ থাকায় তাহাদের নূতন বিপদ কিভাবে ঘনীভূত হইয়া উঠিতেছিল, তাহা সে জানিতে পারিল না। তাহার যে সকল মোটর-কার সেখানে ফিরিয়া আসিয়াছিল তাহাদের আরোহীরা বারান্দার নীচে দাঁড়াইয়া তখনও তর্ক-বিতর্ক করিতে লাগিল। তাহাদের চেষ্টা বিফল হইয়াছিল—এই সংবাদ তাহারা লারীর গোচর করিতে সাহস করিল না। তাহারা দীর্ঘকাল আড্ডায় অনুপস্থিত ছিল, তাহার পর সম্পূর্ণ অকৃতকার্য্য হইয়া ফিরিয়া আসিয়াছে ইহা জানিতে পারিলে লারী ক্রুদ্ধ হইবে—এইরূপ অনুমান করিয়া তাহারা অত্যন্ত ভীত, উৎকণ্ঠিত হইল।

কিন্তু পূর্ব্বোক্ত ছায়াবৎ মূর্ত্তিগুলি চারিদিক হইতে আসিয়া লারীর সেই সকল অনুচরকে ঘিরিয়া ফেলিল। তখন আকাশের পশ্চিম প্রান্তে কৃষ্ণপক্ষের ক্ষীণ চন্দ্রকলা সমুদিত হইয়াছিল। তাহার ম্লান আলোক সেই উদ্যানটিকে

আলোকিত করিল। মিঃ ব্লেক লারীর নবাগত অনুচরগণকে সতর্ক করিবার জন্য কি বলিলেন, কিন্তু তাঁহার এই চেষ্টা বিফল হইল।

সহসা এক সঙ্গে দুম্ দাম্ করিয়া বন্দুকের শব্দ হইল, সঙ্গে সঙ্গে অনল-স্রোত প্রবাহিত হইল। লারীর যে সকল অনুচর বারান্দার নীচে দাঁড়াইয়া তর্ক বিতর্ক করিতেছিল তাহারা অদৃশ্য আততায়ীবর্গের বন্দুকের গুলীতে আহত হইয়া যন্ত্রণায় আর্ত্তনাদ করিতে লাগিল। তাহাদের দলের দুইজন লোক আততায়ীদের সন্ধানে পূর্ব্বোক্ত ঝোপের দিকে অগ্রসর হইল। একজন ঘরের ভিতর পলায়ন করিতে গিয়া দ্বার প্রান্তে পড়িয়া গেল, তাহার নিতম্বে গুলী বিদ্ধ হইয়াছিল। আর কয়েকজন সোপান-প্রান্তে দেহ-ভার প্রসারিত করিল।

কিন্তু মুহূর্ত্ত পরে মেসিন-গান হইতে সেই অট্টালিকার দ্বারের সম্মুখে পুনর্ব্বার এক ঝাঁক গুলী বর্ষিত হইল। অল্প কাল পরে গুলী-বর্ষণ হঠাৎ স্থগিত হইল। মিঃ ব্লেক বাতায়ন হইতে দেখিতে পাইলেন, আততায়ীরা ধীরে ধীরে লারীর বাসগৃহের দিকে অগ্রসর হইতেছিল!

অট্টালিকার ঠিক নীচে হঠাৎ একটি বন্দুক গর্জ্জিয়া উঠিল, সঙ্গে সঙ্গে আততায়ীদের একজন মুখ গুঁজিয়া ঘাসের উপর পড়িয়া গেল। লারীর যে সকল অনুচর তাড়াতাড়ি অট্টালিকার দ্বারের অন্তরালে আশ্রয় গ্রহণ করিয়াছিল তাহারা আততায়ীদের লক্ষ্য করিয়া আড়াল হইতে গুলী বর্ষণ করিতে লাগিল; কিন্তু তাহার কি ফল হইল মিঃ ব্লেক তাহা জানিতে পারিলেন না।

আততায়ীরা অতঃপর সম্মুখে অগ্রসর না হইয়া হঠিয়া গেল। গুল্মের অন্তরাল হইতে মেসিন-গানের আর এক ঝাঁক গুলী লারীর অনুচরবর্গের উপর নিক্ষিপ্ত হইল। পরমুহূর্ত্তে আততায়ীরা পুনর্ব্বার অট্টালিকার দিকে অগ্রসর হইল।

লারীর অনুচরবর্গের মধ্যে কয়েকজন সাহসী লোক ছিল, তাহারা প্রাণের আশা বিসর্জ্জন করিয়া অট্টালিকার সম্মুখে আসিল এবং আততায়ীদের উপর দুইবার গুলী নিক্ষেপ করিল। একটি গুলীতে একজন আততায়ী সাংঘাতিক

আহত হইয়া ধরাশায়ী হইল; তাহাদের মেসিন-গান পুনর্ব্বার গর্জ্জন করিয়া অনল-স্রোত প্রবাহিত করিল। সেই সময় একজন লোক দেউড়ির দিক হইতে দৌড়াইয়া আসিয়া এই অট্টালিকায় প্রবেশ করিবার চেষ্টা করিল। সে তখন মাতালের মত টলিতেছিল। সে ব্যাকুল স্বরে চিৎকার করিয়া বলিল, "লারী লারী, করিগান সদলে যুদ্ধ করিতে আসিয়াছে।"

পুনর্ব্বার ঝোপের আড়াল হইতে সবেগে গুলী বর্ষিত হইল; গুলীর আঘাতে লারীর নবাগত অনুচর সোপান-প্রান্তে লুটাইয়া পড়িল; তাহার নড়িবারও শক্তি রহিল না। মিঃ ব্লেক এই যুদ্ধের ফলাফলের প্রতীক্ষা করিতে লাগিলেন। কয়েক মিনিট পরে করিগানের বিশাল দেহ অট্টালিকার সম্মুখে দৃষ্টিগোচর হইল। যে ব্যক্তি সকলের শেষে সোপান-প্রান্তে আহত হইয়াছিল, করিগান তাহার দেহের নিকট আসিয়া সেই অসাড় দেহ পরীক্ষা করিল, তাহার পর বন্দুক হাতে লইয়া হল-ঘরে প্রবেশ করিল। তাহার অনুচরেরা ধীরে ধীরে তাহার অনুসরণ করিল। মিঃ ব্লেক যে কক্ষে ছিলেন সেই কক্ষের দ্বার-প্রান্তে আসিয়া করিগানের প্রতীক্ষা করিতে লাগিলেন।

নীচের ঘরে তখন কোলাহল আরম্ভ হইয়াছিল, ধাক্কা দিয়া দ্বার খুলিবার ও কাচ ভাঙ্গিবার শব্দ মিঃ ব্লেকের কর্ণগোচর হইল। হঠাৎ একজন বলিয়া উঠিল, "একি! লারীর একটা অনুচর যে হাত পা ও মুখ বাঁধা অবস্থায় পড়িয়া আছে!"

মুহূর্ত্ত পরে আর একজন চিৎকার করিয়া বলিল, "এখানেও যে আর এক জনের ঠিক ঐ অবস্থা! ইহাদের এ দুর্গতি কে করিল?"

কয়েক মিনিট পরে সিঁড়িতে পদশব্দ হইল। মিঃ ব্লেক যে কক্ষে লুকাইয়া ছিলেন সেই কক্ষের দ্বার উন্মুক্ত হইল। করিগান বন্দুক উদ্যত করিয়া সেই কক্ষে প্রবেশ করিল। মিঃ ব্লেকের হাতেও বন্দুক ছিল, এবং তিনি তাহার ঘোড়া টিপিবার জন্য প্রস্তুত ছিলেন।

করিগান মিঃ ব্লেককে সেই অবস্থায় দেখিয়া সবিস্ময়ে বলিল, "কে হে তুমি এখানে ওত পাতিয়া বসিয়া আছ? এ যে ভারী তাজ্জবের ব্যাপার! তোমার মতলব কি?"

মিঃ ব্লেক কোন কথা না বলিয়া করিগানের মুখের দিকে চাহিয়া রহিলেন, তাঁহার হাতের পিস্তল সেই ভাবেই উদ্যত রহিল; তাঁহার দৃষ্টি করিগানের মুখের উপর সংস্থাপিত। উভয়েই পরস্পরকে গুলী করিবার জন্য প্রস্তুত। করিগানের বিশাল দেহ সেই কক্ষের দ্বার এ ভাবে জুড়িয়া রাখিয়াছিল যে তাহার কোন অনুচর তাহার দেহের আড়ালে দাঁড়াইয়া সেই কক্ষের ভিতর দৃষ্টিপাতের সুযোগ পাইল না। করিগান সেই কক্ষের জানালার দিকে চাহিয়া তাহার প্রতিদ্বন্দ্বী লারীর ও লারীর অনুচরগণের দুর্দ্দশা দেখিতে পাইল। সে মুখ বিকৃত করিয়া প্রশ্নসূচক দৃষ্টিতে ব্লেকের মুখের দিকে চাহিল।

ব্লেক বলিলেন, "দেখিতেছ কি? যাও, তুমিও ঐ দলে ভিড়িয়া পড়,। ঐ পাশে যে স্থানটুকু আছে সেখানে তোমার সূক্ষ্ম দেহটি অনায়াসেই বিশ্রাম লাভ করিতে পারিবে।"

করিগান বিচলিত ভাবে বলিল, "তুমি এ কি কথা বলিতেছ দোস্ত? আমার হাতে বন্দুক আছে তাহা কি দেখিতে পাও নাই? অন্ধ হইয়াছ? হাতে হাতিয়ার থাকিতে বীর পুরুষ কখনও ঐ ভাবে বাঁধা পড়ে?"

মিঃ ব্লেক বলিলেন, "বন্দুক কি কেবল তোমারই হাতে আছে? আমার হাতে নাই? আমাদের উভয়ের মধ্যে কে আগে গুলী করিবে?" (which of us is going to shoot first?)

মিঃ ব্লেকের কথা শুনিয়া করিগান অত্যন্ত আমোদ বোধ করিল। তাহার সেই আগড়া কাঠামোখানা স্ফূর্ত্তিভরে কাঁপিতে আরম্ভ করিল। (his ungainly frame commenced to quiver with mirth.) সে উৎকট মুখভঙ্গি করিয়া বলিল, "দেখ দোস্ত, আমি এখানে লড়াই করিতে আসিয়াছি। আমার দলের লোক অনেককে ঘায়েল করিয়া এই বাড়ী দখল করিয়াছে। তাহারা আমার পিছনে দাঁড়াইয়া আমার আদেশের প্রতীক্ষা করিতেছে; আমি তাহাদিগকে যদি ইসারায় বলি—'লাগাও'. তাহা হইলে তাহারা এমন গুলী ঝাড়িবে যে, তোমাকে ইংলিশ সাগরের ওপারে উড়াইয়া দিবে।"

মিঃ ব্লেক বলিলেন, "তোমার কারপরদাজগুলার হয় ত সে শক্তি আছে;

কিন্তু আমার কথা এই যে, তুমি এখানে আসিবার পূর্ব্বেই আমি এ বাড়ী দখল করিয়া লইয়াছি। তোমার ঐ সকল অনুচরের পশ্চাতে সশস্ত্র পুলিশ ফৌজ আমার আদেশের প্রতীক্ষা করিতেছে; আমি তাহাদিগকে ইঙ্গিত করিলেই তাহারা এখানে চড়াও করিয়া তোমার দলের সকল লোকের হাতে লোহার বালা পরাইবে। সে ধাক্কা কিরূপে সাম্‌লাইবে? তুমি জঙ্গলের ভিতর লুকাইয়া থাকিয়া অতি সহজেই এখানে আসিতে পারিয়াছ করিগান? তোমার দেহের অনুপাতে তোমার বুদ্ধি অনেকটা সূক্ষ্ম, ইহা আমি অস্বীকার করিতে পারিব না। তুমি বোধ হয় বুঝিতে পার নাই যে, তুমি অল্প চেষ্টায় এখানে আসিতে পারিলেও এখান হইতে বাহির হইয়া যাওয়া তোমার পক্ষে কত কঠিন হইবে? যে মুহূর্ত্তে তুমি বাহিরে যাইবার চেষ্টা করিবে, সেই মুহূর্ত্তেই তোমাকে সদলে শৃঙ্খলিত হইতে হইবে; তাহার পর ক্রমশঃ থানা আদালত, জেলখানা সেই সকল স্থানে অনেক মজা উপভোগের সুযোগ ঘটিবে।"

মিঃ ব্লেকের কথা শুনিয়া করিগান চুম্‌কুড়ি দিল; কিন্তু মিঃ ব্লেক তাহার চক্ষুতে আতঙ্ক পরিস্ফুট দেখিলেন। তাহার গোল মুখ লাল হইয়া উঠিল। সে অস্ফুট স্বরে বলিল, "কে তুমি? তুমি কি গোয়েন্দা রবার্ট ব্লেক নও?"

মিঃ ব্লেক বলিলেন, "তোমার অনুমান মিথ্যা নহে; আমিই রবার্ট ব্লেক।"

করিগান বলিল, "হাঁ, আট্‌লান্টিকের ও-পার হইতে তোমার খোস্‌নাম শুনিয়া আসিয়াছি; তোমার সঙ্গে পরিচয় হওয়ায় আমি সম্মান বোধ করিতেছি। আমার সন্দেহ হইয়াছিল তুমি এখানে আসিয়া সকল কাজ শেষ করিয়া যাইবে। এখানে আসিয়া দেখিতেছি—ঠিক তাহাই করিয়া তুলিয়াছ! একা তুমি, কিরূপে এ সকল কাজ করিলে?"

করিগান তখনও শাল কাঠের গুঁড়ির মত স্থূল দেহ প্রসারিত করিয়া দ্বারের সম্মুখে দাঁড়াইয়া ছিল, তাহার পশ্চাতে তাহার অনুচরেরা ফিস্ ফিস্ করিয়া কি পরামর্শ করিতেছিল; মিঃ ব্লেক তাহাদের অস্ফুট কণ্ঠধ্বনি শুনিতে পাইলেন। কিন্তু সেদিকে করিগানের লক্ষ্য ছিল না; মিঃ ব্লেককে সে কি কৌশলে বশীভূত করিবে—তাহাই তখন চিন্তা করিতেছিল।

মিঃ ব্লেক বলিলেন, "কবিগান, এ তোমাদের সিকাগো নয়; এখানে তোমার মত দুর্দ্দান্ত দস্যুর উপর চাল চালিবার পূর্ব্বে আমরা পর পর তিনটি চাল ঠিক করিয়া রাখি। তাহার ফলে তাহাদিগকে তাহাদের নিজের ফাঁদে বাঁধিয়া ফেলি। ( tie them up in thicr own nets. )

করিগান বলিল, "তুমি বলিতেছ কি? আমার ফাঁদে আমাকেই তুমি বাঁধিয়া ফেলিবে, এত শক্তি তোমার?"

সেই সময় দ্বারের অপর প্রান্ত হইতে একজন বলিল, "কর্ত্তা, নীচের একটা গুদামে কয়েকজন লোক পড়িয়া আছে—তাহাদের হাত পা বাঁধা।"

করিগান তীব্র দৃষ্টিতে মিঃ ব্লেকের মুখের দিকে চাহিয়া বলিল, "ব্লেক, আমি তোমাকে হাতে পাইয়াছি, আগে তোমাকেই সাবাড় করিয়া পরে অন্য দিকে হাত বাড়াইব। তোমার অত্যাচারে লণ্ডনের অনেক ভদ্র সন্তানের রুজি বন্ধ হইবার উপক্রম হইয়াছে। আমি তাহাদের উপকার করিব। হাঁ, আজ তোমাকে গুলী করিয়া মারিয়া নিশ্চিন্ত হইব।"

মিঃ ব্লেক বলিলেন, "হাঁ, তুমি গোরে গিয়া নিশ্চিন্ত হইবে, ইহলোকে নয়। কারণ আমাকে গুলী করিয়া মারিলে তোমার ফাঁসি হইবে, কিন্তু তাহার পূর্ব্বেই আমি যে তোমাকে গুলী করিয়া মারিতে পারিব না, ইহা কিরূপে বুঝিলে? হয় ত তাহাতে আমারও ফাঁসি হইতে পারে, তাহা বৈদ্যুতিক চেয়ার অপেক্ষা অনেক বেশী ভয়াবহ; কিন্তু উপায় কি? তোমাকে অথবা আমাকে একজনকে নরহত্যার অপরাধে ফাঁসে ঝুলিতেই হইবে। তুমি এদেশে কাহাকেও কখনও ফাঁসে ঝুলিতে দেখিয়াছ কি? তাহা সুদৃশ্য নহে।" ( not a pretty sight. ) —মিঃ ব্লেকের কণ্ঠস্বর অত্যন্ত গম্ভীর।

করিগান বলিল, "না; আমাদের দেশে প্রাণদণ্ডের প্রণালী এরকম বর্ব্বর নয়। সেখানে চেয়ারে বসিলেই এক ঝাঁকুনী, তাহার পরমুহূর্ত্তে সব শেষ! আমি এই লোমহর্ষণ দণ্ড দেখিতে চাহি না। কিন্তু তুমি যে পরীর গল্প বলিয়া আমাকে ভয় দেখাইবে, আমি সেরকম শিশু নহি; তবে একটা কথা আমি ভালই বুঝি, যখন আমার পরাজয়ের সম্ভাবনা ঘটে, তখন আমি

যে কোনও কৌশলে আত্মরক্ষা করি। আমি লণ্ডনে আসিয়া আর কোন দিন এভাবে গুণ্ডামী করি নাই, এই আমার প্রথম চেষ্টা; আর ইহাতে তেমন বেশী কিছু উপার্জ্জনও করিতে পারি নাই। এখন আমি একটা কথা জানিতে চাই। তুমি বলিতেছ পুলিশ ফৌজ এই বাড়ী ঘিরিয়া ফেলিয়াছে; কিন্তু আমি পূর্ব্বে তাহা জানিতে পারি নাই। তাহাদের সঙ্গে দাঙ্গা করিতে আমার ইচ্ছা নাই; আমি নির্ব্বিঘ্নে বাহিরে যাইতে চাই, সেজন্য একখান 'পাশ' মঞ্জুর করিতে তুমি কত চাও? (how much d'you want for a pass?) আমার একার জন্য নয়, আমার অনুচরেরাও আমার সঙ্গে যাইবে।

মিঃ ব্লেক হাসিয়া বলিলেন, "আমি পুনর্ব্বার তোমাকে স্মরণ করাইতেছি, এ তোমার সিকাগো সহর নয়। করিগান, আমি জীবনে কখন ঘুস নিইনি, এখন নূতন করিয়া ঘুস লইয়া তোমাকে ছাড়িতে পারিব না।"

করিগান ঈষৎ উত্তেজিত স্বরে বলিল, "তুমি কি স্লিম করিগানকে সেই রকম ছোটলোক মনে করিয়াছ? পাতি চোরগুলা ধরা পড়িবার ভয়ে দারোগাকে যেমন দুশো একশো টাকা ঘুস দিয়া বাচিয়া যায়, আমি কি সেই রকম ঘুস দিব? আমি তোমার নিকট কিঞ্চিৎ উপকার চাই—সেজন্য তোমাকে রীতিমত পুরস্কার দিব।—আমি অনেক টাকার কথা বলিতেছি, ব্লেক! (I'am talking big money, Blake) আমি তেমন কোন অপরাধ করি নাই, কেবল একখানি মোটর-কার জ্বালাইয়া দিয়াছি।"

মিঃ ব্লেক বলিলেন, "কিন্তু তুমি মেসিনগানে যে সকল লোক মারিয়াছ? তাহা কি অপরাধ নহে? ইহার কি কৈফিয়ৎ দিবে?"

করিগান বলিল, সে ত যুদ্ধের দস্তুর; যুদ্ধ করিলেই লোক মরিবে।—জার্ম্মানদের সঙ্গে যুদ্ধ করিবার সময় তোমরা কত স্থানে কত লোক মারিয়াছিলে?—সেই অপরাধে ফাঁসি হইলে তোমাদের দেশের বাকি লোকগুলির সকলকেই যে ফাঁসিকাঠে ঝুলিতে হইত! আমি তাহাদের না মারিলে, তাহারা আমাদেরই মারিত। তাহারা কি আমাকে নির্ব্বিঘ্নে এখানে আসিতে দিত? বীর পুরুষেরাই যুদ্ধ করে—তাহাতে অপরাধ হয় না।"

করিগানের কথা শুনিয়া মিঃ ব্লেক অতিকষ্টে হাসি দমন করিলেন। তিনি বুঝিতে পারিলেন করিগান অত্যন্ত ভগ্নোৎসাহ হইয়াছে। সে ক্ষণকাল কি চিন্তা করিয়া হঠাৎ মাথা তুলিল, এবং মিঃ ব্লেকের মুখের দিকে চাহিয়া বলিল, "দেখ ব্লেক, যদি তোমাকে বলি—আমাকে ধরিয়া লইয়া যাইবার জন্য তোমার পুলিশকে এখানে ডাকিতে পার ; তুমি তাহাদিগকে ডাকিয়া আনিলে—তাহার পর ?—তুমি দেখিতেই পাইতেছ আমরা এই বাড়ী অধিকার করিয়াছি। এখানে বিস্তর বন্দুক আছে তাহাও তুমি জান। আমার সঙ্গেও ভাল ভাল বন্দুক' আছে ; সুতরাং আমরা পুলিশের সঙ্গে যুদ্ধ করিতে ভয় পাইব না। সেই যুদ্ধের কি ফল হইবে, তাহা তুমি বলিতে পার না। আমরা জয়লাভ করিতেও পারি,—তখন !"

মিঃ ব্লেক মাথা নাড়িয়া স্থির দৃষ্টিতে করিগানের মুখের দিকে চাহিলেন। তাঁহার অবিচলিত ভাব ও অটল গাম্ভীর্য্য লক্ষ্য করিয়া করিগান চঞ্চল হইয়া উঠিল, কিন্তু সে আর কোনও কথা বলিবার পূর্ব্বেই মিঃ ব্লেক বলিলেন, "কেন বৃথা সময় নষ্ট করিতেছ করিগান! পুলিশ-ফৌজের সহিত যুদ্ধ করিয়া যদি দস্যুরা জয়ী হইতে পারিত তাহা হইলে গুণ্ডার দলই দেশের রাজা হইত, আইন, কানুন, আদালত, বিচার—এ সকল কিছুই থাকিত না, কিন্তু দস্যুরা কোনও কালে পুলিশকে পরাস্ত করিয়া প্রাধান্য লাভ করিতে পারে নাই। পুলিশ প্রজাপুঞ্জের শান্তিরক্ষার জন্য, আইনের সম্মানরক্ষার জন্য দায়ী। তুমি সদলে গুলী চালাইয়া যতই বীরত্ব প্রকাশ কর অবশেষে তোমার পরাজয় অবশ্যম্ভাবী, তুমি হয় এখানে খাঁচার ইঁদুরের মত পুলিশের গুলীতে নিহত হইবে, না হয় পুলিশের কর্ত্তব্য পালনে বাধা দেওয়ার জন্য দীর্ঘকাল জেলে পচিবে। আমি ত তোমাকে পূর্ব্বেই বলিয়াছি—এ সিকাগো সহর নহে। তুমি সেখানে যাহা খুসী করিয়া নানা কৌশলে হয় ত বাঁচিয়া যাইতে পারিতে, কিন্তু এখানে সেরূপ সুযোগ লাভ করিতে পারিবে না করিগান!"

করিগান বলিল, "তোমার কথা সত্য হইতেও পারে, কিন্তু তুমি আমাকে কিরূপ ভীরু কাপুরুষ মনে করিয়াছ ?"

এই কথা বলিয়াই করিগান এক ধাক্কায় মিঃ ব্লেককে ঠেলিয়া ফেলিয়া সেই কক্ষে প্রবেশ করিল এবং মুহূর্ত্ত মধ্যে ভিতর হইতে দ্বার রুদ্ধ করিল।

মিঃ ব্লেক করিগানের সেই প্রচণ্ড ধাক্কা সামলাইয়া লইলেও অবস্থা বুঝিয়া তৎক্ষণাৎ দ্বারপ্রান্তে প্রসারিত দেহে শুইয়া পড়িলেন। মুহূর্ত্তমধ্যে সেই কক্ষের দ্বারের ফাঁক দিয়া এক ঝাঁক গুলী বর্ষিত হইল, কিন্তু তাহা অপর দিকের দেওয়ালে বিদ্ধ হইল। মিঃ ব্লেকও মাথা তুলিয়া এক জোড়া গুলী ছাড়িলেন বটে, কিন্তু তিনি অবিলম্বে সেই স্থান হইতে সরিয়া যাইবার আবশ্যকতা বুঝিতে পারিলেন।

অতঃপর তিনি গুঁড়ি মারিয়া সেই কক্ষের অপর দিকের জানালার নীচে আসিলেন, এবং মাথা তুলিয়া বাগানের দিকে দৃষ্টিপাত করিলেন। তাঁহার পকেটে তখনও দুইটি বৈদ্যুতিক আলোকের 'বলব' সঞ্চিত ছিল। তাহা পকেট হইতে বাহির করিয়া তিনি এক সঙ্গে বাগানে নিক্ষেপ করিলেন।

অল্পক্ষণ পরে তিনি সিঁড়িতে দ্রুত পদশব্দ শুনিলেন, যেন কয়েকজন লোক তাড়াতাড়ি নীচে নামিতে লাগিল, কিন্তু তিনি সেই কক্ষের বাহিরে বারান্দায় কাহারও পদধ্বনি শুনিতে পাইলেন না।

একজন চিৎকার করিয়া বলিল, "রবার্ট ব্লেক পাশের ঘরের পিছনের জানালা দিয়া সেই ঘরে প্রবেশ করিয়াছে।" মিঃ ব্লেক পূর্ব্ববৎ কার্ণিসের সাহায্যে পাশের কক্ষে প্রবেশ করিয়াছিলেন, তিনি তৎক্ষণাৎ দ্বার খুলিয়া বারান্দায় গিয়া সেখানে করিগানের কোন অনুচরকে দেখিতে পাইলেন না। বারান্দা তখন নির্জ্জন। মিঃ ব্লেক দ্বারের কলের গায়ে চাবি ঝুলিতে দেখিতে পাইলেন, চাবিটি খুলিয়া লইয়া তিনি পুনর্ব্বার সেই কক্ষে প্রবেশ করিলেন এবং সেই চাবির সাহায্যে দ্বারটি ভিতর হইতে বন্ধ করিলেন। একই চাবি দিয়া এই সকল দ্বার বাহির ও ভিতর হইতে বন্ধ করা যায়। তিনি ভাবিয়া দেখিলেন, তিনি যে একাকী সেই কক্ষে লুকাইয়া আছেন—দ্বার বন্ধ দেখিয়া তাঁহার শত্রুরা তাহা বুঝিতে পারিবে না। ( his enemies would no longer ezpect to find him. )

অল্পকাল পরে মিঃ ব্লেক বারান্দায় বহু লোকের পদশব্দ শুনিতে পাইলেন। বিভিন্ন কক্ষের দরজা সশব্দে খুলিয়া গেল; তাহার পর করিগান উচ্চৈঃস্বরে আদেশ প্রচার করিল, "ভাই সকল, বৃটীশ পুলিশ-ফৌজ আমাদের আক্রমণ করিতে আসিয়াছে। গোয়েন্দা রবার্ট ব্লেক আমাদিগকে গ্রেপ্তার করাইবার জন্য তাহাদিগকে এখানে লইয়া আসিয়াছে। তোমরা সকলে জানালার কাছে শ্রেণীবদ্ধ হইয়া দাঁড়াও। আমরা এভাবে গুলী বর্ষণ করিব যে, তাহারা যেন এদিকে ঘেঁসিতে না পারে।"

করিগানের অনুচরেরা তাহার আদেশ পালনের জন্য প্রস্তুত হইয়াছে—ইহা মিঃ ব্লেক অন্য কক্ষে লুকাইয়া থাকিয়া বুঝিতে পারিলেন। তাহারা মেসিন-গান্ লইয়া সারি বাঁধিয়া জানালার নিকট দাঁড়াইল। তাহারা আত্মরক্ষার জন্য প্রাণপণে যুদ্ধ করিবে, এবিষয়ে ব্লেকের বিন্দুমাত্র সন্দেহ রহিল না।

মিঃ ব্লেক যে কক্ষে লুকাইয়া ছিলেন, সেই কক্ষের এক প্রান্তে একখানি টেবিল ছিল। তিনি সেই টেবিলের উপর একটি বোতল দেখিতে পাইলেন; বোতলটির মুখে কাচের ছিপি ছিল। তিনি বোতলটি তুলিয়া লইয়া নাকের কাছে ধরিলেন, কাচের ছিপির আঘ্রাণ লইয়া, বোতলের তরল পদার্থটি কি জিনিষ—তাহা তিনি তৎক্ষণাৎ বুঝিতে পারিলেন। তিনি সেই বোতলটি টেবিলের উপর রাখিয়া পুনর্ব্বার দ্বার খুলিয়া বারান্দায় আসিলেন।

সেই সময় দোতলার অধিকাংশ কক্ষের দ্বার উন্মুক্ত ছিল। মিঃ ব্লেক বারান্দা দিয়া নিঃশব্দে চলিতে চলিতে বিভিন্ন কক্ষের ভিতর দৃষ্টিপাত করিয়া দেখিলেন—করিগানের অনুচরেরা বন্দুক লইয়া জানালার নিকট মাথা গুঁজিয়া শ্রেণীবদ্ধ ভাবে উপবিষ্ট; তাহাদের সকলেরই দৃষ্টি বাগানে সন্নিবদ্ধ। মিঃ ব্লেক বিভিন্ন কক্ষের দ্বার অতিক্রম করিয়া অবশেষে একটি কক্ষের দ্বারের নিকট উপস্থিত হইলেন; করিগান সেই কক্ষের জানালার নিকট দাঁড়াইয়া তাহার একজন অনুচরের সহিত পরামর্শ করিতেছিল। মিঃ ব্লেক করিগানকে অত্যন্ত উত্তেজিত দেখিলেন, তাহার কণ্ঠস্বরে ক্ষোভ ও দুশ্চিন্তার আভাস ছিল। করিগান তাহার অনুচরকে যে সকল কথা বলিতেছিল

তাহার মধ্যে ব্লেকের নাম ছিল, এইজন্য তাহার কথাগুলি শুনিবার নিমিত্ত তাঁহার অত্যন্ত কৌতূহল হইল; তিনি দ্বারের আড়ালে দাঁড়াইয়া করিগানের কথাগুলি শুনিতে লাগিলেন।

করিগান বলিতেছিল, "তোমরা জানালা হইতে মুহূর্ত্তের জন্য অন্য দিকে দৃষ্টি ফিরাইবে না। যখন কন্‌ষ্টেবলগুলা এই অট্টালিকার দিকে আসিবার চেষ্টা করিবে তখন তাহাদিগকে এরূপ শিক্ষা দিবে যে, তাহারা যেন জীবনে কখনও তাহা ভুলিতে না পারে। গোয়েন্দা ব্লেকের জন্য তোমাদের কোন চিন্তা নাই, আমি তাহার ভার গ্রহণ করিলাম। সেই শয়তানকে আমি তাহার গোস্তাকির উপযুক্ত শাস্তি দিব—আমার একথার উপর তোমরা নির্ভর করিতে পার। যদি সে এখনও এই দোতালার কোন কক্ষে লুকাইয়া থাকে, তাহা হইলে সে এখানে থাকিয়া কি সাংঘাতিক ভুল করিয়াছে তাহা শীঘ্রই বুঝিতে পারিবে।"

মিঃ ব্লেক আর সেখানে না দাঁড়াইয়া, নারী হক যে কক্ষে আবদ্ধ ছিল, তাড়াতাড়ি সেই কক্ষে প্রবেশ করিলেন, মুহূর্ত্তপরেই করিগান বারান্দায় উপস্থিত হইল। সে নিঃশব্দ পদসঞ্চারে সেই দীর্ঘ বারান্দা অতিক্রম করিল। তাহার প্রফুল্ল ভাব অন্তর্হিত হইয়াছিল; আসন্ন বিপদের আশঙ্কায় তাহার হাঁড়ির মত গোল মুখ গম্ভীর ও বিবর্ণ। নানা দুশ্চিন্তায় তাহার দৃষ্টি চঞ্চল ও উদ্বেগপূর্ণ। তাহার ওষ্ঠে সঙ্কল্পের দৃঢ়তা পরিস্ফুট। তাহার দুই হাতে দুটি বন্দুক।

সে প্রত্যেক কক্ষের সম্মুখ দিয়া যাইবার সময় কক্ষ মধ্যে দৃষ্টিপাত করিতেছিল। কেবল একটি কক্ষের দিকে সে ফিরিয়া চাহিল না। সে জানিত মিঃ ব্লেক কিছুকাল পূর্ব্বে জানালার সাহায্যে সেই কক্ষ ত্যাগ করিয়া অদৃশ্য হইয়াছিলেন।

তাহার অনুচরেরা মেসিন-গান উদ্যত করিয়া বাগানের দিকে নির্নিমেষ নেত্রে চাহিয়া ছিল। সেই অট্টালিকা তখন সম্পূর্ণ নিস্তব্ধ, কাহারও মুখে কথা ছিল না, কেবল করিগানের থপ্‌ থপ্‌ পদশব্দ শুনিতে পাওয়া যাইতেছিল। তাহার মাথায় যেন তখন খুন চাপিয়াছিল।

করিগান লারী হকের কক্ষ অতিক্রম করিলে সেই কক্ষের দ্বার ধীরে ধীরে উন্মুক্ত হইল। মিঃ ব্লেকের মস্তক ও স্কন্ধদ্বয় সেই কক্ষের বাহিরে ঝুঁকিয়া পড়িল। তাহার মুহূর্ত্ত পরেই তিনি বারান্দায় পদার্পণ করিলেন; তাহার পর অত্যন্ত সন্তর্পণে করিগানের অনুসরণ করিলেন। তাঁহার এক হাতে একখানি রুমাল। রুমালখানি পূর্ব্বোক্ত বোতলের আরোক দ্বারা সিক্ত; রুমালখানি হইতে তখন ক্লোরোফর্ম্মের তীব্র গন্ধ বাহির হইতেছিল।

কারণ বুঝিতে না পারিলেও করিগান কি একটা অজ্ঞাত বিপদের আশঙ্কায় চঞ্চল হইয়া উঠিল। তাহার মনে হইল অবিলম্বে যথাযোগ্য সতর্কতা অবলম্বন না করিলে তাহার কোন আকস্মিক বিপদ অনিবার্য্য। সে চলিতে চলিতে হঠাৎ মুখ ফিরাইয়া তাহার ঠিক পশ্চাতেই মিঃ ব্লেককে দেখিতে পাইল। সে চিৎকার করিতে উদ্যত হইল; কিন্তু তাহার কণ্ঠ হইতে কোন কথা নিঃসারিত হইবার পূর্ব্বেই মিঃ ব্লেকের হাতখানি বিদ্যুদ্বেগে তাহার মুখের উপর আসিয়া পড়িল, সঙ্গে সঙ্গে তিনি সেই ক্লোরোফর্ম্মসিক্ত রুমাল দিয়া তাহার নাক ও মুখ চাপিয়া ধরিলেন। সেই উগ্রবীর্য্য ক্লোরোফর্ম্মের কি অপূর্ব্ব মহিমা! মুহূর্ত্তমধ্যে করিগানের বিরাট দেহ মিঃ ব্লেকের সম্মুখে বারান্দায় লুটাইয়া পড়িল; তাহার চেতনা বিলুপ্ত হইল।

সেই মুহূর্ত্তে ঠিক পাশের একটি কক্ষ হইতে করিগানের একজন অনুচর উচ্চৈঃস্বরে বলিল, "সর্দ্দার, আপনার আদেশ হইলে—"

তাহার কথা শেষ হইবার পূর্ব্বে মিঃ ব্লেক করিগানের কণ্ঠস্বর অনুকরণ করিয়া বলিলেন, "কোন চিন্তা নাই ভাই সকল। আমি ব্লেককে পাকড়াইয়াছি। সে আর আমাদের কোন অনিষ্টের চেষ্টা করিতে পারিবে না; তাহার মুখ বন্ধ হইয়াছে। তোমরা সতর্ক ভাবে জানালার দিকে চাহিয়া থাক; অন্য কোন দিকে চক্ষু ফিরাইও না।"

মিঃ ব্লেক মুখে এই কথা বলিবার সময় তাঁহার প্রধান কর্ত্তব্য বিস্মৃত হইলেন না। তিনি চেতনাহীন করিগানের দুই পা ধরিয়া লারী হকের কক্ষে টানিয়া লইয়া চলিলেন। ক্ষুদ্র কাচপোকা তাহা অপেক্ষা দশগুণ ভারী তেলাপোকাকে

যেভাবে টানিয়া লইয়া যায়, করিগানকে তিনি সেই ভাবে লইয়া গিয়া লারী হুকের পাশে ফেলিয়া রাখিলেন এবং সেই কক্ষ হইতে পুনর্ব্বার বারান্দার আসিয়া নিঃশব্দে পাশের কক্ষটিতে প্রবেশ করিলেন।

সেই কক্ষের জানালার নিকট একটি লোক মেসিন-গান লইয়া দাঁড়াইয়া ছিল; তাহার দৃষ্টি বাগানের দিকে। মিঃ ব্লেক সতর্ক ভাবে তাহার নিকট অগ্রসর হইলেন, কিন্তু তাঁহার সতর্কতা বিফল হইল; তিনি তাহার পশ্চাতে উপস্থিত হইবামাত্র হঠাৎ মুখ ফিরাইয়া তাঁহার দিকে দৃষ্টিপাত করিল এবং তাহাকে সেখানে উপস্থিত দেখিয়া সবিস্ময়ে সভয়ে বলিয়া উঠিল, "একি—এ ?"

কিন্তু তাহার মুখের কথা মুখেই রহিয়া গেল। তাহার কথা শেষ হইবার পূর্ব্বেই মিঃ ব্লেক তাহার উপর লাফাইয়া পড়িলেন।

সেই মুহূর্তে বারান্দায় অনেক লোকের পদশব্দে প্রতিধ্বনিত হইল। অনেকে "কি হইল ? কর্ত্তা কোথায় ? এ কি ব্যাপার ?" ইত্যাদি প্রশ্ন করিতে করিতে বারান্দা দিয়া দ্রুতবেগে অগ্রসর হইল।

মিঃ ব্লেক বুঝিতে পারিলেন, তাঁহার সুযোগ অধিককাল স্থায়ী হইবে না, তিনি করিগানের যে অনুচরটিকে আক্রমণ করিয়া ভূতলশায়ী করিয়া ছলেন সে পরাক্রান্ত যোদ্ধা; কিন্তু মিঃ ব্লেক তাহাকে ছাড়িয়া দিয়া সকল কাজ নষ্ট করিবেন—ইহা হইতেই পারে না; কার্য্যোদ্ধারের জন্য তিনি প্রাণপণ করিতে কৃতসঙ্কল্প হইয়াছিলেন। তিনি দেহের সকল শক্তি প্রয়োগ করিয়া তাঁহার শত্রুর সহিত যুদ্ধ করিতে লাগিলেন; তখন তাঁহার দিগ্বিদিক জ্ঞান ছিল না। অবশেষে মিঃ ব্লেক তাহার নাকে মুখে ক্লোরোফর্ম্মসিক্ত রুমালখানি গুঁজিয়া দিয়া তাহারও চেতনা বিলুপ্ত করিলেন।

সেই কক্ষের দ্বারপ্রান্ত হইতে করিগানের একজন অনুচর চিৎকার করিয়া বলিল, "আমরা আসিয়াছি সর্দ্দার। এখন—"

তাহাদের কথা শেষ হইবার পূর্ব্বেই মিঃ ব্লেক দ্বারপ্রান্তে করিগানের অনেকগুলি অনুচরকে সমাগত দেখিয়া তাঁহার বন্দুকটি তাহাদের দিকে উদ্যত করিলেন।

করিগানের অনুচরেরা এরূপ অদ্ভুত দৃশ্য দেখিবে—ইহা তাহাদের স্বপ্নেরও অগোচর। আতঙ্কে বিস্ময়ে তাহাদের কণ্ঠরোধ হইল। তাহারা হতবুদ্ধি হইয়া বিস্ফারিত নেত্রে মিঃ ব্লেকের মুখের দিকে চাহিয়া রহিল।

মিঃ ব্লেক গম্ভীর স্বরে বলিলেন, "শীঘ্র তোমাদের হাতের বন্দুকগুলি ফেলিয়া দিয়া দুই হাত মাথার উপর উঁচু কর।"

করিগানের অনুচরেরা ব্লেকের আদেশ পালন করিবে কিনা তাহা হঠাৎ স্থির করিতে পারিল না; কিন্তু তাহারা মিঃ ব্লেকের বন্দুক দেখিয়া বুঝিতে পারিল—বন্দুকটি সাধারণ বন্দুক নহে, তাহার ধ্বংস-শক্তি (destructive powers of the gun) তাহাদের অজ্ঞাত ছিল না, তাহারা জানিত সেই বন্দুক হইতে প্রতিমিনিটে দেড়শত বার বরিয়া (at the rate of 150 round in a minute) গুলী বর্ষিত হইতে পারে। সুতরাং তাহারা তাহার অবাধ্য হইলে এক মিনিটের মধ্যেই তাহাদের অস্তিত্ব বিলুপ্ত হইবে। তাহারা অবিলম্বে তাঁহার আদেশ পালন করিল। তাহারা বন্দুকগুলি বারান্দায় নিক্ষেপ করিয়া ঊর্দ্ধবাহু সাধুর ন্যায় দুই হাত উৎক্ষিপ্ত করিল।

মিঃ ব্লেক বলিলেন, "থাসা। এখন সুবোধ বালকের মত তোমরা সকলে এই কক্ষে প্রবেশ কর।"

তাহারা নিরুপায় হইয়া তাঁহার এই আদেশও পালন করিল। দলের সকলেই সেই কক্ষে প্রবেশ করিবামাত্র মিঃ ব্লেক সেই কক্ষের দ্বার রুদ্ধ করিয়া তাহাদের সম্মুখে তাঁহার হাতের সেই সাংঘাতিক বন্দুক উদ্যত রাখিয়াই জানালা দিয়া উচ্চৈঃস্বরে বলিলেন, "আইরিস্, তুমি শীঘ্র পথে গিয়া পুলিশ-ফৌজ ডাকিয়া আন, সিঁড়ি দিয়া দোতলায় উঠিয়া ডান দিকের দ্বিতীয় কামরায় উপস্থিত হইবে।—এই মুহূর্তেই দৌড়াইয়া যাও।"

এমট্ মিঃ ব্লেকের কণ্ঠস্বর শুনিয়া উৎসাহভরে বলিল, "আপনার আদেশ পালন করিতেছি মিঃ ব্লেক। আপনার সব মঙ্গল ত? (every thing all right with you?)

মিঃ ব্লেক বলিলেন, "হাঁ, সব ঠিক হইয়া গিয়াছে।"

স্মিথ বীটের কনষ্টেবল সহ স্কট্‌ল্যাণ্ড ইয়ার্ডে উপস্থিত হইয়া সৌভাগ্যক্রমে ইন্‌স্পেক্টর কুট্‌সের দেখা পাইল। স্মিথ তাঁহাকে সকল কথা বলিলে তিনি মুহূর্ত্তমাত্র বিলম্ব না করিয়া লারী হকের আড্ডায় যাইবার জন্য প্রস্তুত হইলেন।

স্মিথ তাঁহাকে সংক্ষেপে বলিল, "লারী হকের বর্ত্তমান আড্ডা কোথায় তাহা আমি জানিতে পারিয়াছি। শ্লিন করিগান তাহার প্রতিদ্বন্দ্বী ঠগী। সে লারীকে ধরিতে গিয়াছে, বোধ হয় গুলী করিয়া তাহাকে হত্যা করিতেও কুণ্ঠিত হইবে না। যদি আপনি দ্রুতগামী কারে সশস্ত্র পুলিশ-ফৌজ লইয়া তাড়াতাড়ি সেখানে যাইতে পারেন তাহা হইলে দুই দলই ধরা পড়িবে।"

ইন্‌স্পেক্টর কুট্‌স্‌ টেলিফোনের সাহায্য গ্রহণ করিলেন, এবং কয়েক মিনিটের মধ্যে সকল ব্যবস্থা শেষ করিলেন। দুইখানি বৃহৎ মোটর-কার অবিলম্বে স্কট্‌ল্যাণ্ড ইয়ার্ডের দেউড়িতে উপস্থিত হইল, সশস্ত্র পুলিশ-ফৌজ যুদ্ধার্থ সজ্জিত হইয়া তাহার ভিতর বসিয়া ছিল। আরও একদল পুলিশ-ফৌজ এই দুই গাড়ীর অনুসরণ করিবার আদেশ পাইল। স্থানীয় পুলিশের নিকট আদেশ প্রেরিত হইল—তাহারা এই দুইখানি গাড়ীকে নির্বিঘ্ন বেগে চলিতে দেখিয়া যেন তাহাদের গতিরোধের চেষ্টা না করে বা পথের কোন গাড়ী তাহাদের সম্মুখে পড়িয়া যেন তাহাদের গমনে বাধা দিতে না পারে।

ইন্‌স্পেক্টর কুট্‌স্‌ স্মিথ কর্ত্তৃক পরিচালিত হইয়া সদলে এল্‌টন টাউয়ার্সে উপস্থিত হইয়া দেখিলেন উইণ্ডসরের পুলিশ পূর্ব্বেই সেই অট্টালিকায় প্রবেশ করিয়া মিঃ ব্লেককে যথাযোগ্য সাহায্য করিয়াছে।—তাহারা ঠগীর দল গ্রেপ্তার করিয়া তাহাদের সকলকে শৃঙ্খলিত করিয়াছিল।

স্মিথ নীচের হল-ঘরে প্রবেশ করিয়া দ্বারের অদূরে একজন সশস্ত্র প্রহরীকে দেখিতে পাইল। সে তাহাকে ব্যাকুল স্বরে জিজ্ঞাসা করিল, "মিঃ ব্লেক কোথায়?

প্রহরী বলিল, "তিনি দোতলায় আছেন। তিনি যে কক্ষে আছেন সেই কক্ষের দ্বারের বাহিরে একজন কনষ্টেবলকে দেখিতে পাইবেন।"

স্মিথ দ্রুতবেগে সোপানশ্রেণী অতিক্রম করিয়া দোতলায় উঠিল। সে নির্দ্দিষ্ট কক্ষে প্রবেশ করিয়া ব্লেককে দেখিতে পাইল। তিনি অক্ষত দেহে প্রফুল্ল চিত্তে সেই কক্ষে দাঁড়াইয়া জ্যাক এমটে্র পায়ের ব্যাণ্ডেজ পরীক্ষা করিতেছিলেন। এমট্ একখানি টেবিলে চিত হইয়া শুইয়া ছিল। আইরিস্ তাহার পাশে বসিয়া মিঃ ব্লেকের উপদেশে এমটে্র আহত পায়ের ব্যাণ্ডেজ নিপুণ হস্তে বাঁধিয়া দিতেছিল।

এমট্ তখন মিঃ ব্লেককে বলিতেছিল, "দেখুন মিঃ ব্লেক, আইরিসের সন্ধান না পাওয়ায় আমি দুশ্চিন্তায় অধীর হইয়া সার হেনরীর অফিসের বাহিরে ঘুরিয়া বেড়াইতেছিলাম; সে সময় লারী হককে তাঁহার অফিসের বাহিরে আসিতে দেখিলাম। আমার সন্দেহ হইল—সে আইরিসের সংবাদ রাখে। আমি তাহার অজ্ঞাতসারে একখানি দ্রুতগামী ট্যাক্সিতে তাহার শকটের অনুসরণ করিলাম।"

মিঃ ব্লেক তাহার কথা শুনিয়া কোন মন্তব্য প্রকাশ করিবার পূর্ব্বেই স্মিথকে উত্তেজিত ভাবে সেই কক্ষে প্রবেশ করিতে দেখিয়া উৎসাহ ভরে বলিলেন, 'হ্যাল্লো স্মিথ, এতকাল তুমি কোথায় ছিলে বল ত?—এখানে কত মজা হইয়া গেল।"

স্মিথ কতকগুলি শৃঙ্খলাবদ্ধ ঠগীদস্যুকে হল-ঘরে মাথা গুঁজিয়া দাঁড়াইয়া থাকিতে দেখিয়াছিল; সুতরাং মিঃ ব্লেক কি মজার কথা বলিলেন তাহা বুঝিতে তাহার বিলম্ব হইল না। সে ক্লান্তিভরে চেয়ারে বসিয়া পড়িয়া মৃদু স্বরে বলিল, "আমি করিগানের কবলে পড়িয়া ভয়ঙ্কর নাস্তানাবুদ হইয়াছিলাম; এখানকার রকম-সকম দেখিয়া বুঝিতে পারিতেছি এখানে 'দাদারও ফলার।' আমার হাত পা মুখ বাঁধা পড়িয়াছিল; কিন্তু মিঃ এমট্ এখানে পা ভাঙ্গিয়া পড়িয়া আছেন, এবং আপনিও যে বুকে হাঁটিয়া ঝোড়ে-জঙ্গলে লুকাইয়া বেড়াইতেছিলেন, তাহার প্রমাণ—আপনার ঐ ধূলি-লাঞ্ছিত ছিন্ন-বিচ্ছিন্ন পরিচ্ছদ। কিন্তু সব ভাল যার শেষ ভাল।"

সমাপ্ত